স্বামী অভেদানন্দ রচিত বাংলা

গ্রন্থাবলী

- ভারতীয় সংস্কৃতি
- হিন্দুনারী
- যোগশিক্ষা
- স্তোত্ররত্নাকর
- পত্র-সংকলন
- কর্মবিজ্ঞান
- কাশ্মীর ও তিব্বতে
- আত্মজ্ঞান
- আত্মবিকাশ
- পুনর্জন্মবাদ

স্বামী শঙ্করানন্দ প্রণীত

জীবন-কথা ( স্বামী অভেদানন্দের জীবন-কাহিনী )

শ্রীরামকৃষ্ণচরিত

স্বামী প্রজ্ঞানানন্দ প্রণীত

তীর্থরেণু ( স্বামী অভেদানন্দের ক্লাশ লেক্‌চার )

# শিক্ষা সমাজ ও ধর্ম্ম

স্বামী অভেদানন্দ



শ্রীরামকৃষ্ণ বেদান্ত মঠ
কলিকাতা

# নিবেদন

পূজ্যপাদ শ্রীমৎ স্বামী অভেদানন্দ বিভিন্ন সময়ে ও বিভিন্ন স্থানে শিক্ষা, সমাজ ও ধর্ম্ম সম্বন্ধে ইংরাজীতে অনেকগুলি বক্তৃতা দান করিয়াছিলেন। সেইগুলি বাঙলা অনুবাদের আকারে সঙ্কলিত হইয়া এই গ্রন্থে প্রকাশিত হইল। তাহা ছাড়া তাঁহার স্বরচিত একটি প্রবন্ধও এই গ্রন্থে যথাযথ ভাবে সন্নিবিষ্ট হইয়াছে। প্রথম বক্তৃতাটি ১৯২৫ খৃষ্টাব্দে পাটনা সহরে ২৭ জানুয়ারী Behar Youngmen's Institute.-এর উদ্যোগে তখনকার শিক্ষামন্ত্রী স্যার ফকিরুদ্দীন মহম্মদের সভাপতিত্বে প্রদত্ত হইয়াছিল। আমেরিকা হইতে স্বদেশে প্রত্যাগমনের পথে কুয়ালালামপুরে শ্রীরামকৃষ্ণমিশনের স্থানীয় আশ্রমে স্বামীজি দ্বিতীয় বক্তৃতাটি ১৯২১ খৃষ্টাব্দে ৯ই অক্টোবর প্রদান করিয়াছিলেন। তৃতীয় বক্তৃতাটি হনোলুলুতে Pan-Pacific -Educational Conference-এর অধিবেশনে ১৯২১ খৃষ্টাব্দে জুলাই মাসে দেওয়া হইয়াছিল। 'শিক্ষা, ও সমাজ' নামে চতুর্থ বক্তৃতাটি 'নৃপেন্দ্র নারায়ণ পাবলিক হল'-এ প্রদত্ত হইবার পরে তাঁহার দ্বারা স্বহস্তে লিখিত হইয়াছিল। চতুর্থ বক্তৃতাটি কোন এক জনসভায় প্রদত্ত হইয়াছিল। ষষ্ঠ ও সপ্তম বক্তৃতাটি স্বামিজী ১৯০৬ খৃষ্টাব্দে আমেরিকা হইতে প্রথম ভারতে আসিবার সময়ে কলিকাতার নাগরিকদের ও যুবকবৃন্দের উদ্দেশে দুইটি জনসভায় প্রদান করিয়াছিলেন। *Religion of the Twentieth Century* নামে স্বামিজীর ইংরাজী বক্তৃতাটি 'বিংশ শতাব্দীর ধর্ম্ম' নামে এই গ্রন্থে অষ্টম পরিচ্ছেদে অনুবাদের আকারে প্রকাশিত হইয়াছে। স্বামিজীর *Aim of Religion* নামক ইংরাজী বক্তৃতাটির অনুবাদ শেষ পরিচ্ছেদে দেওয়া হইয়াছে।

শিক্ষিত সমাজের নিকট পূজ্যপাদ স্বামী অভেদানন্দের নাম সাধারণতঃ একজন সিদ্ধসন্ন্যাসী উন্নত শ্রেণীব ধর্ম্মশিক্ষক এবং ইউরোপ ও আমেরিকায় বেদান্তের শ্রেষ্ঠতা প্রতিপন্নকারী মহাজ্ঞানী মনীষী বলিয়াই পরিচিত। কিন্তু স্বামিজী শুধু ধর্ম্ম-সাধনায় ও দার্শনিক তত্ত্ব নির্ণয়ের ব্যাপারে ভারতবর্ষ ও পাশ্চাত্যদেশে বহু নরনারীর পথপ্রদর্শক ছিলেন না। সংসারের সর্ব্ববিধ বন্ধনত্যাগী মোহবিজয়ী সিদ্ধ সন্ন্যাসী হইলেও স্বামিজী তাঁহার স্বদেশ, জাতি ও সমাজকে কোনদিনই ভুলিতে পারেন নাই। ভারতবর্ষের অগণিত অধিবাসীর সহিত তিনি আপনার একাত্মতা ও প্রাণস্পন্দন অনুভব করিতেন, তাহাদের দুঃখ দুর্গতি দারিদ্র্য ও অবনতিতে তাঁহার অন্তরে ব্যথা ও সমবেদনার দাবানল প্রজ্জলিত হইয়া উঠিত। দেশ জাতি ও সমাজের মধ্যে তিনি নিজের আরাধ্য দেবতাকে দেখিতে পাইতেন বলিয়া স্বদেশবাসী নরনারীদের সেবা তাঁহার নিকটে ধর্ম্মসাধনারই নামান্তর ছিল। দেশকে এই জাতীয়তাবাদী স্বদেশপ্রাণ সিদ্ধসন্ন্যাসী কী ঐকান্তিক শ্রদ্ধা, সমবেদনা ও মমতাভরা দৃষ্টিতে দেখিতেন, কী নিবিড়ভাবে ভালবাসিতেন তাহা তাঁহাব *India and Her People* ( ভারতীয় সংস্কৃতি ) নামক পুস্তকে অগ্নিময়ী ভাষায় জীবন্ত অনুরাগের সহিত প্রকাশিত হইয়াছে। "শিক্ষা' সমাজ ও ধর্ম্ম" নামে বর্ত্তমান গ্রন্থের প্রত্যেকটি অধ্যায় পূজ্যপাদ স্বামী অভেদানন্দের জলন্ত স্বদেশপ্রাণতা ও স্বদেশবাসীর প্রতি ঐকান্তিক প্রেম, সহানুভূতি ও শুভেচ্ছার পরিচয়ে প্রদীপ্ত হইয়া উঠিয়াছে। বাঙলার প্রত্যেক দেশভক্ত-ধর্ম্মনিষ্ঠ ও সমাজের উন্নতি প্রয়াসী হিন্দু নরনারী এই পুস্তকে আপনাদের দেশসেবায় কর্ম্মপন্থার নির্দ্দেশ পাইবেন। প্রকৃত হিন্দুধর্ম্ম কি এবং তাহার বিশ্বজনীন ভাব ও অপরূপ যুক্তি-প্রাধান্য দেখিয়া পাঠকমাত্রেই হিন্দুধর্ম্ম সম্বন্ধে নিজেদের ভ্রান্তি ও বিকৃত ধারণা দূর করিতে পারিবেন। আজিকার দিনে

হিন্দুর ধর্ম, সমাজ, জাতীয়তা ও শিক্ষাদীক্ষা সম্বন্ধে বালক বালিকা হইতে পরিণত বয়স্ক নরনারী মাত্রেরই সঠিক পরিচয় লাভ করা একান্ত প্রয়োজন। আধুনিক বাঙলার হিন্দু সমাজ সেই সন্ধান এই গ্রন্থে পাইবেন এসম্বন্ধে নিশ্চিত ধারণা লইয়া আমরা এই গ্রন্থ তাঁহাদের নিকটে উপস্থিত করিলাম।

পাঠকের সুবিধার জন্য প্রত্যেক অধ্যায়েরই বিস্তৃত বর্ণনাপূর্ণ সূচীপত্র দেওয়া হইয়াছে। আবশ্যক অনুযায়ী কোন কোন অধ্যায়ে নির্দ্দেশিকা (references) ও ফুটনোট সন্নিবিষ্ট করা হইল।

প্রকাশক

শ্রীরামকৃষ্ণ বেদান্ত মঠ
১৯বি, রাজা রাজকৃষ্ণ ষ্ট্রীট,
কলিকাতা
জ্যৈষ্ঠ, ১৩৫৪

# সূচীপত্র



## দ্বিতীয় পরিচ্ছেদ

প্রয়োজন—বর্ত্তমান যুগে বাস করিয়াও অধিকাংশ ভারতবাসীর আন্তর্জাতিক দৃষ্টি খুলে নাই—আধুনিক বিজ্ঞান ও সমস্ত সৌরজগৎ সম্বন্ধে ভারতবাসীদের অধিকাংশ ব্যক্তিরই কোন স্পষ্ট ধারণা, জানিবার আগ্রহ অথবা সত্যান্বেষণ প্রবৃত্তি নাই—নিজের সমাজ ও সংস্কৃতির উন্নতি না করিলে কোন জাতিই জগতে আপনার স্থান লাভ করিতে পারে না—ভারতবাসীদের আত্মনির্ভরতা ও স্বাবলম্বন প্রকৃতির অভাব—পিতামাতার দায়িত্ব ও কর্ত্তব্যের গুরুভার—প্রকৃত বিদ্যা ও জ্ঞান কাহাকে বলে—দিব্যজ্ঞান লাভই শিক্ষার আদর্শ হওয়া উচিত।

## তৃতীয় পরিচ্ছেদ

### প্রাচ্য পাশ্চাত্যের শিক্ষা ও সভ্যতা

পৃষ্ঠা-সংখ্যা ৫৬—৬৫

প্রাচ্য ও পাশ্চাত্যের সামাজিক জীবনের মূলনীতির পার্থক্য—প্রাচ্যের সমাজজীবনের আদর্শ কর্ত্তব্যপরায়ণতা—পাশ্চাত্য সমাজ-জীবনের আদর্শ ব্যক্তিগত অধিকারবাদ—চীন জাপান ও ভারতবর্ষের সামাজিক ও সাংস্কৃতিক ভাবের ঐক্য ও ও সাদৃশ্য—অধিকারবাদের প্রকৃতি—প্রাচ্যজগতের আদর্শ কর্ত্তব্যবাদের বৈশিষ্ট্য—পাশ্চাত্যদেশের বাণিজ্যবাদ ও শ্রমশিল্পের প্রসারকে প্রাচ্যদেশবাসীরা জীবনের চরমনীতি বলিয়া স্বীকার করে নাই—পাশ্চাত্যের অধিকারবাদকে প্রাধান্য দিলে ভারতবাসী হিন্দুসমাজে নৈতিক অবনতি ও বিপর্য্যয়ের সম্ভাবনা—এই দুই সমাজনীতির মধ্যে কোনটির শ্রেষ্ঠতা ও উপযোগিতা আছে তাহা নিরপেক্ষভাবে নির্ণয় করা প্রয়োজন—উভয় দেশের মনীষীদের এবিষয়ে একটা নিষ্পত্তি ও মীমাংসা করা উচিত—বর্ত্তমান যুগে প্রাচ্য ও পাশ্চাত্য উভয় দেশের সভ্যতা, সমাজ ও সংস্কৃতিকে জানিবার সুযোগ আসিয়াছে—ইহাদের মধ্যে যে প্রভেদ তাহা মূলতঃ অথবা বাহ্যতঃ তাহা আবিষ্কারের প্রয়োজনীয়তা—প্রাচ্য ও পাশ্চাত্য উভয়ের সভ্যতার আদান-প্রদানের ফলেই একে অন্যকে যথার্থভাবে জানিতে বুঝিতে ও প্রীতির বন্ধনে আবদ্ধ হইতে সমর্থ হইবে।

## চতুর্থ পরিচ্ছেদ

### শিক্ষা ও সমাজ

পৃষ্ঠা-সংখ্যা ৬৬—৮৯

হিন্দুসমাজে বর্ণবিভাগের কোন প্রয়োজন আছে কি না? প্রকৃত বর্ণভেদ বলিতে কী বুঝায়? গাত্রচর্ম্মের রঙই অতীতে ব্রাহ্মণ ক্ষত্রিয়াদি চারিবর্ণের সৃষ্টি করিয়াছিল

—চতুর্বর্ণ সম্বন্ধে গীতায় ভগবান শ্রীকৃষ্ণের উক্তি—বর্ত্তমান হিন্দুসমাজে জাতিভেদ অযৌক্তিকতা ও অন্যায় নীতি—জন্মগত জাতিভেদ আজিকার দিনে অচল—নারী ও পুরুষের সমান অধিকার বৈদিক যুগ হইতে হিন্দু সমাজে ছিল—প্রাচীন ভারতে হিন্দুনারীদের সামাজিক সকল বিষয়ে সমান অধিকার—শিক্ষা, ধর্ম্মানুষ্ঠান প্রভৃতি সকল বিষয়ে নারীদের সমান অধিকার দেওয়া কর্ত্তব্য—আদর্শ জননী না হইলে সমাজে আদর্শ সন্তান জন্মগ্রহণ করে না—স্ত্রীশিক্ষার উদ্দেশ্য বিলাসিতা ও স্বেচ্ছাচারিতা নয়—বাঙলাদেশের বহুলোকের খাদ্যাখাদ্য নির্ণয়ে ও স্বাস্থ্যরক্ষা সম্বন্ধে অজ্ঞতা—শরীর সুস্থ সবল ও কর্ম্মক্ষম রাখাই আহারের উদ্দেশ্য—মানুষে মানুষে দ্বেষ ঘৃণা, ও হিংসার ভাব সামাজিক একতা ও উন্নতির অন্তরায়—বর্ত্তমান হিন্দুসমাজের অবনতির কারণ তথাকথিত জাতিভেদ ও প্রাদেশিক বিদ্বেষ—প্রাচীন ভারতে বর্ণাশ্রমের উপযোগিতা—প্রাচীন হিন্দুজাতির বিদ্যাপীঠ ও শিক্ষা প্রতিষ্ঠান—বর্ত্তমান হিন্দুসমাজের বিকৃত ও অবনত অবস্থার কারণ—অস্পৃশ্যতা জাতিভেদ, গোঁড়ামী, নারীজাতির অশিক্ষা ও অবরোধ-প্রথা প্রভৃতি দূর করিলেই হিন্দুসমাজ আবার তাহার লুপ্তগৌরব ফিরাইয়া আনিতে পারিবে।

## পঞ্চম পরিচ্ছেদ

### মানবজীবনের আদর্শ—

পৃষ্ঠা-সংখ্যা—৯০-১০২

এখনকার দিনে ধর্ম্ম শুধু পুঁথিগত ব্যাপার হইয়া দাঁড়াইয়াছে—স্বামী অভেদানন্দের বাল্য জীবন হইতেই সত্যান্বেষণের আকুলতা—ভগবান শ্রীরামকৃষ্ণ দিব্যভাব ও ঐশ্বরিক শক্তির জীবন্তমূর্ত্তি—শৈশবকালই ধর্ম্মসাধনার উপযুক্ত সময়—সরলতা না থাকিলে ধর্ম্মলাভ হয় না—বর্ত্তমান কালে হিন্দুসমাজে ধর্ম্মবিমুখতার আতিশয্য—এখনকার দিনে ধর্ম্মবিহীন ও ভোগবাদমূলক শিক্ষা—পুস্তকপঠিত জ্ঞান জ্ঞানই নয়—ঈশ্বরলাভের ফলে দিব্যজ্ঞানই যথার্থ জ্ঞান—শৌচ, পবিত্রতা, আত্মসংযম ধর্ম্মসাধনায় অপরিহার্য্য বিষয়—মানসিক শক্তি প্রবল না হইলে আত্মসংযম লাভ হয় না—বিচার ও পবিত্রতা একত্রে অভ্যাসের আতিশয্যেই ঈশ্বর অথবা নিজের দিব্যস্বরূপের সন্ধান পাওয়া যায়--মৃত্যুর পর মানুষের সমস্ত বিষয় সম্পত্তিই পড়িয়া থাকে--একমাত্র পাপপুণ্যের কর্ম্মফলই মানুষের পরজন্মের সাথী হইয়া থাকে—দিব্যজ্ঞান লাভই জন্মমৃত্যু ও ভববন্ধন হইতে পরিত্রাণের কারণ—ব্রহ্মচর্য্য ও সত্যপরায়ণতাই ঈশ্বরলাভের প্রধান সাধন—আধুনিক যুগে ভগবান শ্রীরামকৃষ্ণই নিখিল ধর্ম্মভাব ও ঐশ্বরিক মহিমার আদর্শ।

## ষষ্ঠ পরিচ্ছেদ

### ভারতবাসী ও বর্ত্তমান যুগ    পৃষ্ঠা-সংখ্যা—১০৩-১২৭

ভারতবর্ষই সমগ্র জগতের মধ্যে একমাত্র পুণ্যভূমি—পাশ্চাত্যদেশে স্বামী বিবেকানন্দের দ্বারা ভারতীয় সভ্যতা সংস্কৃতি ও সনাতন ধর্ম্ম-প্রচার আন্দোলনের সূচনা—খৃষ্টান মিশনারী ও অন্যান্য দলের সঙ্ঘবদ্ধভাবে ভারতীয় সংস্কৃতি প্রচারের বিরুদ্ধে বাধা প্রদান—বীরসন্ন্যাসী বিবেকানন্দ দিব্যদ্রষ্টা মহাযোগী ও নব্যভারতে জাতীয়তার মন্ত্রগুরু—পাশ্চাত্যদেশের মনীষী সমাজে বিবেকানন্দের মহত্ত্ব প্রতিভা ও জ্ঞানের বিপুল স্বীকৃতি—স্বামী বিবেকানন্দের ধর্ম্মবাণীর বিচিত্রতা ও অপরূপতা—ইউরোপ ও আমেরিকায় শিক্ষিতসমাজে স্বামী বিবেকানন্দের আধ্যাত্মিক প্রভাব—স্বামী বিবেকানন্দই ভারতের একমাত্র প্রকৃত বাণীমূর্ত্তি—বৌদ্ধযুগে পৃথিবীর দেশে দেশে বৌদ্ধধর্ম্মের প্রচার ও প্রসার—হিন্দুধর্ম্মে বুদ্ধদেবের স্থান—সমুদ্রযাত্রা হিন্দুশাস্ত্রে অবৈধ নিয়ম ও পাপ নয়—আমেরিকার সভ্যতা ও জাতীয় জীবনের আদর্শ ঐহিক সুখসম্মান লাভ ও ভোগবাদ—হিন্দুধর্ম্মের আলোকেই যীশুখৃষ্টের জীবন ও বাণীর প্রকৃত ব্যাখ্যা সম্ভব—ধর্মপ্রাণতাই হিন্দুজাতিকে বাঁচাইয়া রাখিয়াছে—একতা, সঙ্ঘবদ্ধতা ও নিয়মানুবর্ত্তিতাই ইংরাজ, আমেরিকান ও জাপানীদের সাফল্য ও অভ্যুদয়ের মূল কারণ—বাঙলা দেশে একতার অভাবই বাঙালী জাতিকে অবনত ও দুর্গতিগ্রস্ত করিয়াছে—একতা সঙ্ঘবদ্ধতা ও পরস্পর সহযোগিতা ভিন্ন ভারতবাসীর উন্নতি ও অভ্যুদয়ের আশা নাই—নিঃসম্বল, নির্বান্ধব অবস্থায় সুদূর পাশ্চাত্যদেশে স্বামী অভেদানন্দের বহুবর্ষ ব্যাপী ভারতের বাণী প্রচার—বাঙলার অধিবাসীদের সমগ্র জাতির প্রতি গুরুদায়িত্বপূর্ণ কর্ত্তব্য সাধন করিতে হইবে—প্রবল কর্ম্মশীলতা ভিন্ন বর্ত্তমান দুর্গতি হইতে বাঙালীর পরিত্রাণ অসম্ভব—আমেরিকায় বিভিন্নস্থানে রামকৃষ্ণ মিশনের স্থায়ী আশ্রম ও প্রচারকেন্দ্র—শিক্ষা ও সংস্কৃতি বিষয়ে প্রাচ্য ও পাশ্চাত্যের মধ্যে আদানপ্রদান একান্ত প্রয়োজন—বাঙলার সুশিক্ষিত চরিত্রবান কর্ম্মঠ ও দেশপ্রেমিক যুবকদিগকে দেশে দেশে ভারতের সাংস্কৃতিক আদর্শের শ্রেষ্ঠতা প্রমাণ ও প্রতিষ্ঠা করিতে হইবে—সকল ধর্ম্মেরই মূলনীতি এক—প্রত্যেক ধর্ম্মেরই গন্তব্যস্থল এক অদ্বিতীয় সার্ব্বজনীন শাশ্বত সত্য।

## সপ্তম পরিচ্ছেদ

### তরুণ বাঙালীর আদর্শ    পৃষ্ঠা-সংখ্যা—১২৮-১৬২

বর্ত্তমান যুগে ভোগবাদ ও ত্যাগবাদ এই দুইটি বিভিন্ন বিরোধী আদর্শ ভারতবাসীদের উপরে স্বীয় প্রভাব বিস্তার করিতে চেষ্টা করিতেছে—স্বাধীনতাই জীবনের সর্ব্বাঙ্গীন

বিকাশের প্রধান উপায়—ভারতবর্ষ ও পাশ্চাত্যদেশে স্বাধীনতার আদর্শের সম্বন্ধে বিভিন্নতা—পৃথিবীর মধ্যে হিন্দুরাই সর্ব্বাপেক্ষা ধর্ম্মভীরু সংযত ও নীতিপরায়ণ জাতি—একতা, সঙ্ঘবদ্ধতা ও জাতির উন্নতি সাধনে সকলের একমন হইয়া আত্মোৎসর্গ করাই পাশ্চাত্যজাতিদের বিশেষ গুণ—ভারতবাসীদের মধ্যে জাতীয় একতার অভাবই তাহাদের সর্ব্ববিধ উন্নতির অন্তরায়—ভারতবর্ষ বিশেষতঃ বাঙলাদেশে সর্ব্বতোভাবে স্বার্থত্যাগী, সংগঠনশালী ও পবিত্রচিত্ত নেতার একান্ত প্রয়োজন—আমাদের দেশে ইতিপূর্ব্বে বহু মহাপুরুষের আবির্ভাব হইয়াছে—বেদই হিন্দুধর্ম্মের মূলভিত্তি—খৃষ্টান, মুসলমান প্রভৃতি অন্যধর্ম্মে হিন্দুধর্ম্মের পরে আর কোন নূতনত্ব দেখাইতে পারে নাই—সমাজ-সংস্কারক, রাষ্ট্রীয় নেতা সকলেরই সর্ব্বত্যাগী ও পরহিতব্রতী হওয়া চাই—প্রকৃত দেশনেতা ও ধর্ম্মনেতার লক্ষণ—অযোগ্য ধর্ম্মগুরুর শিক্ষায় শিষ্যের অবনতি—দেশনেতা হইবার অধিকারী ব্যক্তি—অজ্ঞ ও অসমর্থ নেতাদের অধীনে জাতি ও সমাজের অবনতি ও অকল্যাণ—রাজনৈতিক স্বাধীনতা প্রকৃতপক্ষে স্বাধীনতা নয় আধ্যাত্মিক মুক্তিই প্রকৃতপক্ষে পরিপূর্ণ স্বাধীনতা—ব্রহ্মচর্য্য, ত্যাগ সংযম ও পবিত্রতা দেশের যুবকদের মধ্যে পুনরুজ্জীবিত করিতে হইবে—বাল্যবিবাহের কুফল—আমেরিকায় সামাজিক জীবনের উন্নতি—বর্ত্তমানে হিন্দুসন্তান হইয়াও বাঙলাদেশে অসংখ্য ব্যক্তি ধর্ম্মবিমুখ—চিত্তের একাগ্রতাই সর্ব্ববিষয়ে সাফল্যলাভের প্রকৃষ্ট উপায়—অন্যান্য দেশের নারীদের মত হিন্দুনারীরাও দেশ ও সমাজের নানাবিষয়ে উন্নতি করতে পারে—বিবাহিতা স্ত্রীকে শ্রদ্ধা ও সম্মানের চক্ষে দেখা উচিত—নারীমাত্রেই জগজ্জননীর প্রতিমূর্ত্তি—জাতীয় স্বাতন্ত্র্য বিস্মৃত হওয়াতেই বর্ত্তমানে আমাদের এরূপ দুর্গতি ও অবনতি—পাশ্চাত্য-জাতিদের কাছে ভারতবাসী কি কি সদ্গুণ শিক্ষা করিতে পারে—ভারতে পাশ্চাত্য সভ্যতার আগমন ও কোন কোন বিষয়ে তাহার সুফল—ইংরাজী ভাষাই এখন জগতের বহুদেশে কথিত ভাষা—জাতীয় শ্রমশিল্প ও জাতীয় বাণিজ্যের উন্নতি ও প্রসার ভিন্ন স্বদেশী-আন্দোলনের কোনই সার্থকতা নাই—দেশীয় শিল্পের ও বাণিজ্যের উন্নতি ভিন্ন আমাদের অর্থনৈতিক দুর্গতি দূর হইবে না সততাই বাণিজ্যে কৃতকার্য্য লাভের মূল—বিদেশী কারখানায় প্রস্তুত অপেক্ষা দেশে নিজেদের কারখানাতেই প্রস্তুত যন্ত্রপাতি কলকব্জা ব্যবহার করিলে তবে জাতীয় বাণিজ্য ও শ্রমশিল্পের উন্নতি সম্ভব—দেশের প্রত্যেক নরনারীকে জাতিবর্ণ ও শ্রেণী নির্ব্বিশেষে আপনার ভ্রাতা ও ভগ্নী বলিয়া ঐকান্তিক ভালবাসাই প্রকৃত স্বদেশপ্রেম—সমস্ত নরনারীর মধ্যে সেই একই পরমাত্মা বিরাজিত।

# অষ্টম পরিচ্ছেদ

## বিংশ শতাব্দীর ধর্ম

পৃষ্ঠা-সংখ্যা—১৬৩-২০৬

বর্ত্তমান যুগ বৈজ্ঞানিক আবিষ্কারেরই যুগ—বৈজ্ঞানিক যুক্তিহীন কোনও কিছুর স্থান বর্ত্তমান যুগে আদৌ নাই—মানুষের জ্ঞান-সাধনা ও সত্যান্বেষণে বিজ্ঞানই একমাত্র সহায়ক—বিজ্ঞানের নানাপ্রকার আশ্চর্য্য অবদান—জীবন ও জগৎ সম্বন্ধে নূতন ধারণা বিজ্ঞানেরই দান—বাইবেল প্রভৃতি ধর্ম্মশাস্ত্রের জগতের উৎপত্তি সম্বন্ধে অজ্ঞতা—ইলেকট্রিক, রেডিও, টেলিগ্রাফ প্রভৃতির আশ্চর্য্য কার্য্যকরী শক্তি—ছয়দিনেই জগৎ সৃষ্টি হয় নাই—বাইবেলের বর্ণিত সৃষ্টির মতবাদ যুক্তিহীন ও ভ্রান্তিপূর্ণ—বিশ্বব্রহ্মাণ্ড ব্যাপিয়া এক অসীম প্রাণশক্তির লীলা চলিতেছে—আচার্য্য জগদীশচন্দ্র বসুর আবিষ্কার—বিশ্বব্রহ্মাণ্ডের ক্রমিক অভিব্যক্তি ও মানবজাতির উৎপত্তি—বিশ্বব্রহ্মাণ্ডের বিচিত্রতা ও বিশালতা—জড় ও চেতন একই নিত্যবস্তুর দুইটি বিভিন্ন প্রকাশ মাত্র—মানবাত্মা পিতা মাতার সৃষ্ট নয়—মানবের পূর্ব্বজন্ম ও পরজন্মের স্বপক্ষে বৈজ্ঞানিক যুক্তি—কর্ম্মবাদের বৈজ্ঞানিক যুক্তি—বিজ্ঞান ও সাম্প্রদায়িক ধর্ম্মের মধ্যে বিরোধ—বিজ্ঞানের যুক্তিবাদের আলোকে বহু ধর্ম্মশাস্ত্রের অযৌক্তিকতা প্রমাণ—কোন ধর্ম্মগ্রন্থই ঐশ্বরিক সূত্রে উৎপন্ন হয় নাই—এব্রাহাম প্রভৃতি ইহুদী প্রফেটদের অস্তিত্ব ঐতিহাসিক প্রমাণহীন—বাইবেলে বর্ণিত অলৌকিক ঘটনাবলী গল্পকাহিনী মাত্র—অধ্যাপক বেকনের এ সম্বন্ধে সমর্থন—খৃষ্টধর্মাবলম্বীদের দ্বারা 'ধর্মবিশ্বাস' কথাটির অপব্যবহার—যুক্তিবাদ ও চিন্তার স্বাধীনতা বিংশশতাব্দীর বিশেষত্ব—সত্যের অনুসন্ধান ও উপলব্ধিই এযুগের একমাত্র লক্ষ্য—প্রেততত্ত্ববিদ্যা অনুশীলনের দ্বারা আত্মার অমরত্ব প্রতিপাদন ও বাইবেলে বর্ণিত 'অনন্ত নরকভোগ'-এর মতবাদ খণ্ডন—বিশ্বব্রহ্মাণ্ডের মূলতত্ত্ব প্লেটো, কাণ্ট, এমার্সন, স্পিনোজা প্রভৃতি মনীষীদের দ্বারা বিভিন্ন নামে অভিহিত—বেদান্ত প্রতিপাদ্য ব্রহ্ম সগুণ ও নিগুর্ণ—সকল দেশের দার্শনিকদের সমস্ত মতবাদের মধ্যে ঐক্যসূত্র আবিষ্কারই বিংশ শতাব্দীর লক্ষ্য—শুভকারী ঈশ্বর ও শয়তানে বিশ্বাস ভ্রান্তিপ্রসূত সিদ্ধান্ত মাত্র—আত্মা অনাদি অনন্ত অবিনাশী সত্বা—ইহা 'বহু' বলিয়া প্রতীয়মান হইলেও মূলতঃ এক ও অখণ্ড বস্তু—এক অসীম প্রাণসত্বা হইতেই বিশ্বব্রহ্মাণ্ডের সমস্ত প্রাণী ও পদার্থের অভিব্যক্তি হইয়াছে—কর্ম্মফল ও কার্য্যকারণবাদ—বিশ্বের বিপুল বৈচিত্র্যের পশ্চাতে অসীম একত্ব বিরাজিত—ব্যক্তি-বিশেষের উপরে ভিত্তিস্থাপিত ধর্ম্ম সার্ব্বজনীন হইতে পারে না—বেদান্তে বর্ণিত বিশ্বব্রহ্মাণ্ডের মূলতত্ত্ব—বিশ্বের মূলতত্ত্ব সর্ব্ববিধ আপেক্ষিকতার অতীত—পাপের শাস্তি ও পুণ্যের পুরস্কার ঈশ্বর দান করেন না—বিশ্বজগতের কারণ সম্বন্ধে বিজ্ঞান ও বেদান্ত—যুক্তিবাদই বেদান্তের মতে সত্যানুসন্ধানের প্রধান পদ্ধতি—বেদান্তে নীতিবাদের বৈজ্ঞানিক যুক্তি—সকলকে সমানভাবে ভালবাসার স্বপক্ষে বৈজ্ঞানিক যুক্তি—বেদান্তের সার্ব্বভৌমিকতা ও অপরূপতা সম্বন্ধে অধ্যাপক মোক্ষমূলারের অভিমত।

# নবম পরিচ্ছেদ

**ধর্ম্মের লক্ষ্য** পৃষ্ঠা-সংখ্যা—২০৭-২১২

ঈশ্বরলাভই পৃথিবীর সকল ধর্ম্মেরই সর্ব্বপ্রধান উদ্দেশ্য—স্বর্গ অথবা দেবলোকে অবস্থান ধর্ম্মের চরম লক্ষ্য নয়—আত্মসাক্ষাৎকারের ফলে নিঃশ্রেয়স মুক্তিলাভই বেদান্তের লক্ষ্য—আত্মার অমরত্ব সম্বন্ধে যীশুখৃষ্টের বহু শতাব্দী পূর্ব্বে আর্য্যঋষিগণ, ভগবান শ্রীকৃষ্ণ ও বুদ্ধদেব জগৎকে শিক্ষা দিয়াছিলেন—বাইবেল বর্ণিত 'অনন্ত নরকভোগ'-এর শাস্তি প্রভৃতি অযৌক্তিক মতবাদ বর্ত্তমান যুগে সুশিক্ষিত ব্যক্তিরা বিশ্বাস করিতে চান না—শয়তান সম্বন্ধে খৃষ্টান প্রভৃতি জাতির মতবাদ ভ্রান্তি ও অজ্ঞতা মাত্র—পাপের শাস্তি ও পুণ্যের পুরস্কার কে দেয়?—আধ্যাত্মিক উন্নতির ক্রমিক উচ্চ অবস্থা—দ্বৈতবাদ, বিশিষ্টাদ্বৈতবাদ ও অদ্বৈতবাদ—ব্রহ্মই একমাত্র অনাদি অপরিণামী অসীম সত্ত্বা—জীব স্বরূপতঃ ব্রহ্মের সহিত অভিন্ন ও এক—যথাযথ সাধনার ফলে সাধক আত্মসাক্ষাৎকার করিলে তাঁহার সমস্ত ভ্রান্তি দূর, সকল সংশয়ের অবসান ও দিব্যজ্ঞান লাভ হয়।

# শিক্ষা
# সমাজ ও ধর্ম্ম

## প্রথম পরিচ্ছেদ

### শিক্ষার আদর্শ

সভাপতি মহাশয় ও ভ্রাতৃগণ, আজিকার এই সভায় নির্দ্ধারিত বিষয়ের বক্তৃতার প্রারম্ভে ইউরোপ ও আমেরিকায় আমার কার্য্যের পরিচায়কস্বরূপ আমি আজ আপনাদের কিছু জানাইতে চাই। গত পঁচিশ বৎসর যাবৎ আমেরিকা, ইংলণ্ড ও ইউরোপের বিভিন্ন প্রদেশের জনসভায় আমি ভারতের প্রকৃত পরিচয় প্রদানে ও প্রচারে নিযুক্ত ছিলাম। আমার উদ্দেশ্য ছিল, ভারতবাসীদের খৃষ্টধর্ম্মে দীক্ষিত করিবার অসৎ অভিপ্রায়ে অর্থ-সংগ্রহকারী খৃষ্টীয় ধর্ম্মযাজক ও সঙ্কীর্ণচেতা ধর্ম্মাবলম্বীদের অন্যায়, অসঙ্গত ও মিথ্যা কুৎসাপ্রচার হইতে ভারতীয় সভ্যতা, শিক্ষা, সংস্কৃতি ও ধর্ম্মের আদর্শকে রক্ষা করা। আমেরিকার যুক্তরাজ্যে ও কানাডার বিভিন্ন বিশ্ববিদ্যালয়গুলিকে, ভারতীয় সভ্যতার প্রতিনিধিরূপে উপস্থিত থাকিবার সৌভাগ্য ও সুযোগ আমার হইয়াছিল এবং সেই সকল স্থানেই পাশ্চাত্যের কয়েকজন প্রখ্যাতনামা মহামনীষীর সহিত আমার সাক্ষাৎ হয়। আচার্য্য মোক্ষমুলরের সহিত আমি সংস্কৃতে আলাপ করিয়াছিলাম

এবং আমার বিশ্ববিখ্যাত গুরুভ্রাতা স্বামী বিবেকানন্দ লণ্ডন মহানগরীতে জার্ম্মানীর কিয়েল ( Kiel ) বিশ্ববিদ্যালয়ের বরেণ্য আচার্য্য পণ্ডিতপ্রবর পল্ ডয়সনের ( Paul Deussen ) সহিত আমার পরিচয় করাইয়া দেন। ইনি আমাদের ৬০ খানি উপনিষৎ জার্ম্মাণ ভাষায় অনুবাদ করেন ও বেদান্তদর্শন ( System des Vedanta ) উপনিষদের দার্শনিক মতবাদ ( Philosophy of the Upanishads ) নামক দুইখানি পুস্তক প্রণয়ন করেন। এই পণ্ডিতপ্রবর একবার ভারতে আসিয়া বোম্বাই নগরীতে সংস্কৃত ভাষায় এক বক্তৃতা দেন। সংস্কৃত ভাষায় অনুরাগবশতঃ ইনি একাচালকদের সহিতও সংস্কৃতে কথা কহিতেন, অবশ্য তাহারা সেসব মোটেই বুঝিতে পারিত না। ১৮৯৬ খ্রীষ্টাব্দে স্বামী বিবেকানন্দ আমাকে লণ্ডন মহানগরীতে আহ্বান করিয়া লইয়া যান এবং আমার উপর সেখানকার বেদান্ত প্রচারের কার্য্যভার প্রদান করিয়া স্বদেশে প্রত্যাবর্ত্তন করেন। এই গৃহীত প্রচার-কার্য্যের ভার কিছুকাল বহন করিবার পর নিউ ইয়র্ক সহরে প্রধান কেন্দ্র খুলিবার জন্য আদিষ্ট হইয়া আমি আমেরিকা যাত্রা করি। স্বামী বিবেকানন্দ প্রতিষ্ঠিত নিউ ইয়র্ক বেদান্ত সমিতির তখন শৈশব অবস্থা। ইহার সভ্যসংখ্যাও মুষ্টিমেয়। প্রাণপাত পরিশ্রম করিয়া আমি সেই সমিতিকে স্থায়ীভাবে প্রতিষ্ঠিত করিতে সমর্থ হইয়াছিলাম! নিঃসম্বল অবস্থাতেই আমি নিউ ইয়র্কে প্রথম উপস্থিত হই। আর এই সুদীর্ঘ পঁচিশ বৎসরের মধ্যে আমি ভারতবর্ষ হইতে এক

কপর্দ্দকও গ্রহণ করি নাই। নিউ ইয়র্কবাসীরা আমার সমস্ত প্রয়োজনীয় ব্যয়ভার বহন করিয়া সহরের বাহিরে আশ্রমের জন্য ৩২০ একর পরিমিত এক ভূখণ্ড ও নিউ ইয়র্ক সহরে অন্যূন দুই লক্ষ টাকা মূল্যের একটি বাসগৃহ আমাকে দান করেন। বর্ত্তমানে[১] শ্রীরামকৃষ্ণ-মিশনের চারিজন সন্ন্যাসী সেখানকার বিভিন্ন কেন্দ্র হইতে প্রচার-কার্য্যে নিযুক্ত আছেন।

আজিকার সন্ধ্যার সভায় আমার বক্তৃতার বিষয় হইতে স্বতঃই আমাদের পুণ্য মাতৃভূমির অতীত গৌরবের কথা মনে হইতেছে! আজ মনে পড়িতেছে সেই প্রাচীন ভারতের শিক্ষা, দীক্ষা, ধ্যান ও ধারণার মহান্ কাহিনী ও সভ্যতার গৌরবময় ইতিবৃত্তের কথা! ভারত আপনার সভ্যতার ভাণ্ডার হইতে জ্ঞানের বিভিন্ন বিভাগে পাশ্চাত্য জাতিসমূহকে অমূল্য সম্পদ দান করিয়াছে। ভারত হইতেই সমস্ত জগৎ সর্ব্বপ্রথম জ্যামিতি (Geometry) ও বীজগণিতের (Algebra) বিষয় শিক্ষা লাভ করে। ইউক্লিডের (Euclid) ৪৭ সংখ্যক প্রতিজ্ঞাটী পিথাগোরসের নামেই জগতে প্রচারিত; কিন্তু প্রকৃতপক্ষে পিথাগোরাসের জন্মের শত শত বৎসর পূর্ব্বে ইহা ভারতে প্রচলিত ছিল। বৈদিকযুগের শুল্যসূত্রে ইহার উল্লেখ আছে। আরববাসিগণ কর্ত্তৃক ইউরোপে বীজগণিত প্রথম প্রচলিত হয়। কিন্তু ভারত হইতেই আরবীয়েরা এই সমস্ত বিষয় শিক্ষা করিয়াছে। লিওনার্দো দা পিসা (Leonardo da Pisa) খ্রীষ্টীয় ত্রয়োদশ শতাব্দীতে ইতালী

---

১। ১৯২৫ খৃষ্টাব্দে।

ও ইউরোপের অন্যান্য প্রদেশসমূহে উহার বহুল প্রচার করেন। ফলকথা জ্যামিতি ( Geometry ), বীজগণিত ( Algebra ), ত্রিকোণমিতি ( Trigonometry ) প্রভৃতি অঙ্কশাস্ত্রের নানা শাখার সমুদয় শিক্ষা সর্ব্বপ্রথম ভারতেই প্রবর্ত্তিত হয়। আরববাসীরা ভারত হইতেই ঐ সকল বিষয়ে শিক্ষা লাভ করিয়া পরে পাশ্চাত্য দেশে উহাদের প্রচলন করে। দশমিক অঙ্ক-লিখনপ্রণালীর ( Decimal notation ) প্রাথমিক শিক্ষায়ও সমগ্র জগৎ ভারতের নিকট ঋণী। রোম্যান্ ও গ্রীকদের নিকট সে সময়ে ইহা সম্পূর্ণ অজ্ঞাত ছিল এবং ইহা ব্যতীত ব্যবহারিক বিজ্ঞান হিসাবে পাটীগণিতের (Arithmetic) কোন সার্থকতা থাকিতে পারে না। চিকিৎসা-বিদ্যায়ও ভারতই জগতের আদিগুরু, যদিও সাধারণের একটা ধারণা আছে যে, গ্রীসের নিকট ইউরোপ ইহা প্রথম শিক্ষা করে। কিন্তু সুধিগণের আধুনিকতম গবেষণা হইতে আমরা জানিতে পারি যে, হিপোক্রেটিস (Hippocrates, খৃঃ পূঃ ৪০০) 'আধুনিক চিকিৎসাবিজ্ঞানের জনক' বলিয়া খ্যাত হইলেও ভৈষজ্যবিজ্ঞান ( Materia Medica ) প্রণয়নে তিনি ভারতের নিকট ঋণী ছিলেন। সুশ্রুতসংহিতা পাঠে আমরা জানিতে পারি যে, রসায়ন (Chemistry) ও অস্ত্রচিকিৎসা শাস্ত্রে (Surgery) ভারত অপরাপর দেশ হইতে বিশেষ উৎকর্ষ লাভ করিয়াছিল। খৃষ্টপূর্ব্ব চতুর্থ শতাব্দীতে মহারাজ চন্দ্রগুপ্তের রাজসভায় গ্রীকদূত মেগাস্থিনিসের ( Megasthenes ) লিখিত বিবরণী হইতে

জানা যায়, দিগ্বিজয়ী সেকেন্দার সাহের ( Alexander the Great) শিবিরে কয়েকজন হিন্দু চিকিৎসক নিযুক্ত ছিলেন এবং তিনি গ্রীক্ চিকিৎসক অপেক্ষা হিন্দু চিকিৎসকদেরই অধিক পছন্দ করিতেন। নিয়ারকাস্ (Niarchus) ও আরিয়ান (Aryan) হিন্দু চিকিৎসকগণের কঠিন রোগ নিরাময়কারী শক্তির প্রভূত প্রশংসা করিয়া গিয়াছেন। বিজ্ঞান, দর্শন, শিল্প, সঙ্গীত প্রভৃতি বিষয়ের বহু বিভাগে হিন্দুরাই জগতের প্রথম শিক্ষক। গ্রীক্ সঙ্গীতে প্রথমে মাত্র পাঁচটী স্বরের প্রচলন ছিল, কিন্তু হিন্দুরা তাহাদের বহুপূর্ব্বেই সপ্তস্বর ও তিনটী গ্রামের আবিষ্কার ও উৎকর্ষ সাধন করেন। বৈদিক যুগে সামবেদ ঐ সপ্ত স্বরের সাহায্যেই গীত ও উচ্চারিত হইত। বিশিষ্ট রাগ-রাগিণীর ঠাট্ বা গঠনপ্রণালী (models) সংযুক্ত ওয়াগ্নারের (Wagner) সঙ্গীত ভারতীয় সঙ্গীতকলার নিকটেই ঋণী। বিখ্যাত জার্ম্মাণ দার্শনিক শোপেনহাওয়ারের (Schopenhauer) সহিত ওয়াগ্নারের (Wagner) এ বিষয়ে যে একবার কথোপকথন হয় তাহা হইতেই আমরা জানিতে পারি যে, সুপ্রসিদ্ধ জার্ম্মাণ সঙ্গীতজ্ঞ ওয়াগ্নার (Wagner) সংস্কৃত সঙ্গীতবিজ্ঞানের ল্যাটীন অনুবাদ হইতে ভারতীয় সঙ্গীতকলার প্রচলিত প্রধান প্রধান রাগ-রাগিণীদের ঠাট্ বা গঠনপ্রণালীর বিষয় শিক্ষা করেন এবং এই জন্যই তাঁহার সঙ্গীতও এত মৌলিক ও সুন্দর। জ্ঞানের অপরাপর বিভাগেও ভারতবাসীদের গবেষণা সমধিক উৎকর্ষ লাভ করিয়াছিল। দৃষ্টান্তস্বরূপ

জ্যোতির্বিজ্ঞান (Astronomy) ও সাংখ্যোক্ত জাগতিক শক্তি মূলা প্রকৃতি হইতেই জগতের ক্রমবিকাশবাদের (Evolution) কথা উল্লেখ করা যাইতে পারে। যীশুখৃষ্টের আবির্ভাবের শত শত বর্ষ পূর্ব্বে ভারতে এই সমস্ত শিক্ষণীয় বিষয়ের চরম উৎকর্ষ সাধিত হইয়াছিল। ইউরোপের সুধীমণ্ডলী একথা আজও স্বীকার করিয়া থাকেন। স্যার মনিয়র মনিয়র উইলিয়ামস্ (Sir Monier Monier Williams) তাঁহার 'হিন্দুধর্ম্ম ও ব্রাহ্মণ্যধর্ম্ম' (Hinduism and Brahminism) নামক পুস্তকে লিখিয়াছেন : "স্পিনোজার (Spinoza) জন্মের শত শত বৎসর পূর্ব্বে হিন্দুরা তাঁহার প্রবর্ত্তিত মতবাদ সম্বন্ধে সুপরিচিত ছিলেন। ডারুইনের (Darwin) শত শত শতাব্দী পূর্ব্বে ডারুইনের মতবাদ ভারতে পরিচিত ছিল এবং ক্রমবিকাশবাদ (Evolution) শব্দটী জগতে অপর কোন ভাষায় স্থান লাভ করিবার বহুপূর্ব্বেই ভারতবাসীরা ক্রমবিকাশবাদী ছিলেন।" এই সুপণ্ডিত মনীষী মত ঠিকই। কারণ সাংখ্যদর্শনে আমরা দেখিতে পাই যে, এই জগতের বাহিরে অবস্থিত মেঘের উপরে সিংহাসনে আসীন কোন ব্যক্তিবিশেষ ঈশ্বর কর্ত্তৃক সৃষ্টি হয় নাই ; সমগ্র বিশ্বজগতের নিয়ামিকা এক শাশ্বতী বিরাট শক্তি বর্ত্তমান। ইহাই প্রকৃতি (ইহার ল্যাটীন প্রতিশব্দ Procreatrix) এবং ইহাই বিশ্বের সৃজনীশক্তি। ইহা অনাদি ও অন্তহীন অথচ পরিবর্ত্তনশীল। ইহা এক ও অনন্ত। বর্ত্তমান পাশ্চাত্য বিজ্ঞানের মতেও জগতে একটিমাত্র

শক্তিই আছে এবং কোনদিন তাহার বৃদ্ধি বা হ্রাস হয় না। সাংখ্যদর্শনের প্রবর্ত্তক মহামুনি কপিল খৃষ্টপূর্ব্ব সপ্তম শতাব্দীতে এই মতবাদ প্রবর্ত্তিত করিয়াছিলেন। আর্য্যভট্ট নিউটনের (Newton) মতন জ্যোতির্বিবৎ পণ্ডিত বলিয়া বিখ্যাত ছিলেন। পৃথিবী যে নিজ অক্ষরেখার উপর থাকিয়া সূর্য্যের চারিধারে ঘুরিতেছে এই সত্য তিনিই আবিষ্কার করেন ঃ

"ভপঞ্জর স্থিরোভূবেবাবৃত্ত্যাবৃক্ত প্রতিদৈবসিকৌ।
উদায়াস্তময়ৌ সম্পাদয়তি নক্ষত্রগ্রহাণাম্।"

অর্থাৎ ভপঞ্জর নক্ষত্রমণ্ডল—রাশিচক্র স্থির অবস্থায় রহিয়াছে; পৃথিবী বার বার আবর্ত্তনের দ্বারা গ্রহ-নক্ষত্রগণের উদয়াস্ত সম্পাদন করিতেছে। কোপার্নিকাসের (Copernicus) মতবাদ ইউরোপে সুপরিচিত হইবার বহুপূর্ব্ব হইতেই আর্য্যভট্টের ভূগোলবিজ্ঞান সম্পর্কীয় মতবাদ ভারতে প্রচারিত ছিল। আর্য্যভট্টই সর্ব্বপ্রথম মাধ্যাকর্ষণ-শক্তির আবিষ্কার করেন ঃ "আকৃষ্টশক্তিশ্চ মহী যৎ তয়া প্রক্ষিপ্যতে তৎ তয়া ধার্য্যতে"; অর্থাৎ পৃথিবী আকর্ষণশক্তিবিশিষ্টা, কেননা যাহা প্রক্ষিপ্ত হয়, আকর্ষণ শক্তিদ্বারা পৃথিবী তাহাই ধারণ করে।

মহাকবি কালিদাসের মধ্যে আমরা সেক্সপিয়ারের (Shakespeare) মতন কবি, শঙ্করাচার্য্য ও বশিষ্ঠের মধ্যে ক্যাণ্ট (Kant), হেগেল (Hegel) ও বার্কলি (Berkeley) অপেক্ষাও শ্রেষ্ঠ দার্শনিকের সন্ধান পাইয়াছি। কণাদের মতবাদে আমরা জড়বাদী দর্শনের সন্ধান পাই। কণাদের

পরমাণুবাদ পাশ্চাত্য মনীষীদের বিস্ময় উৎপাদন করিয়া থাকে, কারণ সেই সুদূর প্রাগ্‌বৌদ্ধযুগে কণাদ প্রমাণ করিয়াছিলেন যে, বহির্জগৎ 'অণু' নামক ক্ষুদ্র ক্ষুদ্র অবিনশ্বর জড়কণার দ্বারা সংগঠিত। কিন্তু এখানেও পরমাণুবাদের চরম মীমাংসা হয় নাই। কারণ পরে কপিল 'তন্মাত্র' নামে জড়জগৎ গঠনকারী পরমাণু অপেক্ষা সূক্ষ্মতর আর একটি পরমাণুর আবিষ্কার করেন। আধুনিক বিজ্ঞানের আবিষ্কৃত ইলেক্‌ট্রনস্ (Electrons) এবং আয়ন্সই (Ions) এই তন্মাত্র। উহারা ক্ষুদ্রতম আকারের ইলেক্‌ট্রন বা বিদ্যুতিন ঋণাত্মক (negative) তড়িৎ-শক্তির বিদ্যুতিন কেন্দ্র; আর আয়ন্ ধনাত্মক (positive) বৈদ্যুতিক শক্তির কেন্দ্র। জ্ঞান ও বিজ্ঞানের এই বিরাট উন্নতি প্রাগ্‌বৌদ্ধ যুগে (খৃঃ পূঃ ১৫০০-৬০০) সাধিত হইয়াছিল।

নৈতিক এবং আধ্যাত্মিক দিক দিয়াও হিন্দুরা জগতের আদিগুরু। খৃষ্টীয় যুগের পূর্ব্বে এমন কি যাযাবর ইহুদীজাতিরা মোজেস্ (Moses) কর্ত্তৃক দশটী অনুশাসনের অনুসারে নিয়ন্ত্রিত হইবারও বহুপূর্ব্বে ইউরোপীয় জাতিগণ যখন উল্কীদ্বারা দেহ চিত্রিত করিত এবং পশুচর্ম্মে দেহ ঢাকিয়া পশুর কাঁচা মাংস খাইয়া বনে-জঙ্গলে, পর্ব্বতকন্দরে জীবন ধারণ করিত, সেই সুদূর অতীতেও ভারতীয় সভ্যতা আপন মহামহিমায় চিরসমুজ্জ্বল ছিল। মানব-সভ্যতার প্রথম অরুণোদয় মিশর, গ্রীস, আরবদেশ কিম্বা ইউরোপে হয় নাই, তাহা একমাত্র ভারতেই হইয়াছিল। ভারত একটি সুপ্রাচীন দেশ। মোজেসের (Moses) সময়ের বহুপূর্ব্বে ভারতে বেদান্তের

মহান্ শিক্ষা ও ধর্ম্ম প্রচারিত ছিল এবং ভগবান্ শ্রীকৃষ্ণ কুরুক্ষেত্রের মহাসমরে অর্জ্জুনকে ভগবদ্গীতা শুনাইয়াছিলেন। ভারতের সংস্পর্শে আসিয়াছে এমন জাতিমাত্রেরই গীতার বাণী প্রভূত মঙ্গল সাধন করিয়াছে। সম্রাট অশোকের অনুশাসনলিপি হইতে আমরা জানিতে পারি যে, সাইবেরিয়া হইতে সিংহল, চীন হইতে মিশর প্রভৃতি সে সময়ের সভ্য জগতের বিভিন্ন দেশসমূহে বৌদ্ধ প্রচারকগণ প্রেরিত হইয়াছিল। বৌদ্ধ ভিক্ষু বা সন্ন্যাসিগণ দেশে দেশে বিশ্বমৈত্রী সার্ব্বজনীন প্রেম ও সেবাধর্ম্মরূপ উচ্চ আদর্শ শিক্ষা দিয়া বেড়াইতেন। ভগবান বুদ্ধের ঐ সকল উপদেশ কালে মহামানব খৃষ্টের উপদেশের মধ্যে দিয়া মূর্ত্ত হইয়া উঠিয়াছিল।[১] খৃষ্টধর্ম্মের বহুতর উপদেশ ও মতবাদে হিন্দু আদর্শের সন্ধান পাওয়া যায়। দৃষ্টান্তস্বরূপ খৃষ্টধর্ম্মের প্রধান অঙ্গ Baptism বা দীক্ষাভিষেক সে সময় ইহুদীদের মধ্যে প্রচলিত ছিল না। ভারতে গঙ্গাবারির অভিষেক হইতেই উহার উদ্ভব একথা আর্নেস্ত্ রেণাঁ (Ernest Renan) তাঁহার 'খৃষ্টজীবনী'তে প্রকাশ করিয়াছেন।

জাতির শিক্ষা তাহার সভ্যতার আদর্শের উপরই নির্ভর করে। প্রাগৈতিহাসিক যুগ হইতেই হিন্দুসভ্যতার আদর্শ ছিল নৈতিক ও আধ্যাত্মিক। সুতরাং প্রাচীন ভারতের সভ্যতা বর্ত্তমান যুগে প্রচলিত "দোকানদারী" নীতি বা রাজনৈতিক প্রধান্যলাভ ও অপর জাতিরসমুহের উপর আধিপত্য বিস্তার করা-

১। স্বামী অভেদানন্দ প্রণীত 'ভারতীয় সংস্কৃতি,' পৃ° ৩১৩, ৩২২-৩২৭ দ্রষ্টব্য।

রূপ স্বার্থপর আদর্শের উপর প্রতিষ্ঠিত না হইয়া আত্মজ্ঞান রূপ আধ্যাত্মিক আদর্শের উপরেই প্রতিষ্ঠিত ছিল। কেবলমাত্র বুদ্ধির উৎকর্ষ সাধন তখন উচ্চতম আদর্শরূপে গণ্য হইত না। জীবাত্মার সহিত পরমাত্মার সম্বন্ধজ্ঞানরূপ আধ্যাত্মিক অনুভূতিই ছিল তখনকার যুগে মুখ্য উদ্দেশ্য। মনীষী হার্ব্বার্ট স্পেন্‌সার (Herbert Spencer) বলিয়াছেন: "জীবনের পূর্ণতা সাধনের জন্য মনের উন্নতি সাধনই প্রকৃত শিক্ষা।" মানবের মধ্যে নিহিত সুপ্ত বীজরূপ জ্ঞানই শিক্ষায় বিকশিত হয়। কতকগুলি ভাব, ধারণা ও উপদেশের একত্র মিশ্রণে মস্তিষ্কের ভিতর বিপর্য্যয় আনয়ন করাই শিক্ষার প্রকৃত অর্থ নয়। অজ্ঞান অবস্থা হইতে জ্ঞানের পরিপূর্ণতার ক্রমপরিণিতিই প্রকৃত শিক্ষা। প্রত্যেক মানবাত্মাই ঐ সুপ্ত ঐশীশক্তিসম্পন্ন জ্ঞানের আকর, তাহা অন্তরে নিহিত, বাহির হইতে জ্ঞানের কিছুই প্রবিষ্ট হয় না, বরং অন্তর হইতেই বাহিরে তাহার বিকাশ হয়— এইরূপ আধ্যাত্মিক অনুভূতির উপরেই শিক্ষার ভিত্তি স্থাপিত হওয়া উচিত। এসম্বন্ধে কেহ আমাদের শিক্ষা দান করিতে পারে না, আমরা নিজেরাই নিজেদের শিক্ষা লাভ করিয়া থাকি। শিক্ষক কতকগুলি সন্ধান ও ইঙ্গিত বলিয়া দেন মাত্র, শিক্ষক নূতন কিছু সৃষ্টি করিতে পারেন না। কিন্তু শিক্ষার উক্ত আদর্শ প্রচলিত হওয়া দূরে থাক, আজকাল এদেশের বিশ্ববিদ্যালয়সমূহে উহার বিপরীত রীতিই অনুসৃত হইয়া থাকে। বর্ত্তমানে ছাত্রেরা শিক্ষক প্রদত্ত টীকা ( notes ) ও টীপ্পনী কণ্ঠস্থ করিয়াই বেশীর

ভাগ পরীক্ষায় উত্তীর্ণ হইবার আশা পোষণ করে। কিন্তু ইহা শিক্ষার আদর্শ নয়। শুধু প্রতিভার উৎকর্ষসাধনও শিক্ষার প্রকৃত অর্থ নয়। প্রকৃত শিক্ষা অর্থে জ্ঞানের সমস্ত বিভাগেই আমাদের আধ্যাত্মিক পরিণতি ও বিকাশ সাধনকেই বুঝিব।
আমেরিকায় বর্ত্তমানে অনুসৃত শিক্ষার আদর্শ প্রাচীন শিক্ষা-প্রণালীর আমূল পরিবর্ত্তন সাধন করিতেছে। সেখানে বালক-বালিকাদের কিণ্ডারগার্টেন বিদ্যালয়ে লইয়া যাওয়া হয়। বিদ্যালয়ে খেলনা, বাজনা, ছবি প্রভৃতি সজ্জিত থাকে এবং ছাত্র ও ছাত্রীদের মনের স্বাভাবিক গতি জানিবার জন্য তাহাদের পছন্দ অনুযায়ী কোন দ্রব্য লইতে বলা হয়। যদি কেহ বাদ্যযন্ত্রের প্রতি আকৃষ্ট হয় তাহা হইলে সে সঙ্গীতে উৎকর্ষ লাভ করিবে, আর এই আশা করিয়া তাহাকে সেই প্রকার শিক্ষাই দেওয়া হয় যাহাতে ভবিষ্যতে সে একজন শ্রেষ্ঠ সঙ্গীতজ্ঞ হইতে পারে। সাধারণভাবে সাহিত্য বিভাগের পরীক্ষায় উত্তীর্ণ হইয়া বি-এ., এম-এ. উপাধি লাভ করিবার জন্য তাহাকে কলেজে পাঠান হয় না। এইরূপ শিক্ষায় কেহ চিত্রকর, কেহ ব্যায়ামনিপুণ হয় এবং প্রত্যেকেই এক একটি বিষয় উৎকর্ষ লাভ করে।
গতানুগতিক পথে বি-এ., এম-এ. পরীক্ষায় উত্তীর্ণ হইয়া কেরাণী হওয়া শিক্ষার আদর্শ নয়, কিন্তু এই প্রণালী অনুসরণ করিয়া বর্ত্তমানে আমরা আমাদের যুবকদের বাস্তবিক সর্ব্বনাশ সাধন করিতেছি। সুতরাং প্রত্যেক শিক্ষার্থীর মনের স্বাভাবিক গতি অনুসারে তাহাকে শিক্ষা দেওয়া উচিত। সঙ্গে সঙ্গে ইহাও

স্মরণ রাখা চাই যে, জ্ঞান কখনও কাহারও মনে প্রবিষ্ট করাইয়া দেওয়া যায় না এবং পুস্তকসমূহও কতকগুলি ভাবের ধ্যান ও ধারণারই ইঙ্গিত বলিয়া দেয় মাত্র। কিন্তু আমরা এই নীতি অনুসরণ করি না, আর সেজন্য প্রতিক্রিয়ারূপে আমরা মাত্র পুস্তকের জ্ঞানই লাভ করি। বাস্তবিক কোন পুস্তকে জ্ঞাতব্য বিষয় হৃদয়ঙ্গম করিতে হইলে পাঠক ও গ্রন্থকারের মন সমভাবে ও সমান স্তরে স্পন্দিত হওয়া উচিত; অর্থাৎ গ্রন্থকার যেভাবে ভাবিত হইয়া পুস্তক লিখিয়াছেন, পাঠককেও ঠিক সেই ভাবে ভাবিত হইতে হইবে। আর এইরূপে আমরা স্বতঃই জ্ঞান লাভ করিয়া থাকি, কারণ এই প্রণালীর নামই সঞ্চারণ-প্রণালী। আমাদের মন গ্রন্থকারের মনের অনুরূপ স্পন্দিত করিতে পারিলে বেতারবার্তার ন্যায় গ্রন্থকারের জ্ঞান আমাদের মনে সংক্রামিত হইবে। প্রকৃত শিক্ষার ইহাই স্বাভাবিক নিয়ম। এখন আমরা এই প্রণালীর অনুসরণ না করিলেও প্রাচীন ভারতে কিন্তু ইহাই অনুসৃত হইত। বিশ্ব-বিদ্যালয়সমূহে প্রচলিত শিক্ষাপ্রণালী বর্ত্তমানে পুরাতন ও অচল বলিয়া গণ্য হইতেছে; কারণ ইংলণ্ড ও আমেরিকার শিক্ষা-নায়কেরা আমাদের দেশে প্রচলিত ব্রহ্মচর্য্য-বিদ্যাপীঠের শুভফলপ্রদ শক্তিসম্বন্ধে এখন সচেতন হইয়াছেন। বাস্তবিক পবিত্র চরিত্র নিখুঁৎ আদর্শের একজন আচার্য্যের কাছে মাত্র কয়েক জন ছাত্র থাকিবে আর তিনিই তাহাদের অভিভাবকরূপে অবস্থান করিবেন। তাঁহার চরিত্র উচ্চ বেতনভোগী উচ্ছৃঙ্খল ও অসংযত

জীবনযাত্রা নির্ব্বাহকারী কোন ব্যক্তির মত না হইয়া সংযত, ধীর ও নীতিপরায়ণ হইবে। এইরূপ ব্যক্তিই শিক্ষাদানের আদর্শ শিক্ষক হইতে পারেন। ভবিষ্যতে ইউরোপ ও আমেরিকায় এই শিক্ষাদানপ্রণালীই অনুসৃত হইবে। এই প্রণালীতেই ছাত্রগণ একটী আদর্শের সন্ধান পায়। মৌখিক উপদেশ অপেক্ষা জীবন্ত দৃষ্টান্ত অধিকতর ফলপ্রসূ। জীবন্ত একটি উদাহরণ ছাত্রের সমগ্র চরিত্রের আমূল পরিবর্ত্তন সাধিত করিয়া সম্মুখস্থ আদর্শ অনুযায়ী তাহাকে পুনর্গঠিত করে। কিন্তু বর্ত্তমান শিক্ষা-প্রণালীতে এই নীতি অনুসৃত হয় না এবং এই সব নানা কারণেই বর্ত্তমান শিক্ষাপ্রণালী অসম্পূর্ণ বলিয়া মনে হয়।

জাতির শিক্ষার আদর্শ জাতীয় আদর্শেরই অনুরূপ হওয়া উচিত। এই যে আমাদের (ভারতবাসীর) মন স্বতঃই আধ্যাত্মিক আদর্শের দিকে প্রধাবিত, ইহার কারণ আমরা ধর্ম্ম হইতেই বিজ্ঞানের বিভিন্ন বিভাগগুলি শিক্ষা করিয়াছি। ইউরোপে খৃষ্টধর্ম্ম এককালে সকল প্রকার বৈজ্ঞানিক গবেষণা, জ্ঞানচর্চ্চা ও উন্নতির বিরোধী ছিল। পৃথিবীর গতি-আবিষ্কারক গ্যালিলিও-র (Galileo) শোচনীয় অবস্থার কথা ভাবিয়া দেখুন! রোম্যান চার্চ্চ (Roman Church) বা ধর্ম্মসম্প্রদায় তাঁহাকে অন্ধকূপে নিক্ষেপ করিয়া সূর্য্যের চারিদিকে পৃথিবীর গতিসম্বন্ধে তাঁহার উক্তি প্রত্যাহার করিতে বলেন, কিন্তু তিনি উত্তর করেন: "তোমরা আমায় যন্ত্রণা দিতে পার, কিন্তু পৃথিবী যে ঘুর্‌চে এ কথা সত্য; সুতরাং এত বড় একটি সত্যের অপলাপ আমি কর্‌তে

পারি না।" জ্যোতির্বিজ্ঞানও বর্ত্তমানে এই মতটী নিশ্চিতরূপে প্রমাণ করিয়াছে। বহুকাল ব্যাপিয়া ইউরোপে ধর্ম্ম ও বিজ্ঞানের এই বিরোধ চলিয়াছিল এবং আজও ইহার নিবৃত্তি হয় নাই। ভিন্ন মতাবলম্বীদের দোষানুসন্ধানে প্রবৃত্ত খৃষ্টীয় ধর্ম্মাধিকরণ ইহার জন্য বিচার করিয়া শত শত ব্যক্তিকে যুপকাষ্ঠে হত্যা ও জীবন্ত দগ্ধ করিয়াছে, কেননা নিজেদের বিচার-বুদ্ধির আলোকে চার্চ্চের বিধিব্যবস্থা ও গোঁড়ামীর প্রাধান্য তাঁহারা স্বীকার করেন নাই।

গিয়োর্ডানো ব্রুণোকে (Giordano Bruno) ১৬০০ খৃষ্টাব্দে রোমনগরীর প্রকাশ্য রাজপথে জীবন্ত দগ্ধ করা হয়। তাঁহার অপরাধ ছিল—পরমাত্মা এক এবং এই বিশাল জড়জগৎ তাঁহার দেহ ও বিশ্বের আভ্যন্তরীণ শক্তি তাঁহার মন—একথা তিনি বিশ্বাস করিতেন। সুতরাং এই সকল ব্যাপার হইতে প্রতীয়মান হয় যে, খৃষ্টান ধর্ম্ম আজ ইউরোপে প্রবল থাকিলে বৈজ্ঞানিক গবেষণা, উন্নতি বা আবিষ্কার কিছুই সাধিত হইত না; কারণ খৃষ্টান ধর্ম্মের মতে অসৎ বা শূন্য হইতে মাত্র ছয় দিনে এই জগৎ সৃষ্টি হইয়াছে। বিজ্ঞানের সিদ্ধান্ত কিন্তু ক্রমবিকাশবাদ স্বীকার করে। খৃষ্টানদের ধর্ম্মের মতে ছয় সহস্র বৎসর হইল সূর্য্য সৃষ্টি হইবার পূর্ব্বেই পৃথিবী সৃষ্ট হইয়াছে। কিন্তু বর্ত্তমান জ্যোতির্বিজ্ঞানের মতে পৃথিবীর পূর্ব্বে সূর্য্যের সৃষ্টি হইয়াছিল। অপর পক্ষে ভূ-বিজ্ঞান (Geology) প্রমাণ করিয়াছে, আমাদের এই পৃথিবীর বয়স কোটী কোটী বৎসর এবং প্রায় ছয় কোটি বৎসর হইল এই

পৃথিবীতে মানবের প্রথম আবির্ভাব হইয়াছে। এক্ষণে এই সকল পরস্পর বিরোধী যুক্তিসমূহের সামঞ্জস্য কিরূপে সম্ভব? একটী মত মানিলে অপরটী ত্যাগ করিতে হয়। আমাদের দেশে কিন্তু সনাতন ধর্ম্ম কখনও বিজ্ঞান কিম্বা স্বাধীন চিন্তার বিরুদ্ধাচরণ করে নাই। আপনি ঈশ্বরে বিশ্বাস করুন অথবা না করুন, আপনি যদি নৈতিক ও আত্মিক শক্তিসম্পন্ন হন তবেই লোকে আপনাকে জাতীয় আদর্শরূপে পূজা ও সম্মান করিবে। ভগবান বুদ্ধ ব্যক্তিত্ববান্ ঈশ্বরে বিশ্বাসী ছিলেন না, তথাপি আমরা তাঁহাকে অবতার বলিয়া ভক্তি করি।[১] মহামুনি কপিলও ঈশ্বরের অস্তিত্বে বিশ্বাসী ছিলেন না। তিনি তাঁহার সাংখ্যদর্শনে বলিয়াছেন: "ঈশ্বরাসিদ্ধেঃ", অর্থাৎ বিশ্বস্রষ্টা ঈশ্বরের অস্তিত্বের কোন প্রমাণ পাওয়া যায় না; কিন্তু তথাপি কপিলকে আমরা 'মহর্ষি' বলিয়া সম্মান করি। ইহা ছাড়া শত শত এইরূপ দৃষ্টান্ত আমাদের এই দেশে বিদ্যমান। স্বাধীন চিন্তাপ্রণালী প্রাচীন হিন্দুদের মূলমন্ত্র ছিল এবং গোঁড়ামী বা সাম্প্রদায়িক সঙ্কীর্ণতা হইতে তাঁহারা সম্পূর্ণ মুক্ত ছিলেন। হিন্দুরা 'বেদ' অর্থে কতকগুলি পুস্তক এবং তাহার প্রতি অক্ষর অভ্রান্ত সত্য এরূপ বুঝিতেন না। 'বেদ' অর্থে তাঁহারা 'জ্ঞান'ই বুঝিতেন, আর ঈশ্বর সেই জ্ঞানসমুদ্র বিশেষ, অনন্ত ও অবিনশ্বর। জ্ঞানের মাত্র একটি উৎসই আছে। কখনও কখনও ইহাই মানবের মনে উৎসারিত হয় এবং এই

---

১। অনেকের মতে গৌতম বুদ্ধ দশাবতারের অন্তর্ভুক্ত নন। গৌতমের পূর্ব্বেও বহু বুদ্ধ ছিলেন। অবতাররূপে যে বুদ্ধের কথা আমরা বলি তিনি গৌতম বুদ্ধ অপেক্ষাও নাকি প্রাচীন বুদ্ধ।

সকল মহামানবদিগের বাণী হইতেই বিশ্বের কারণ সেই অনন্ত সত্যের কিছু আভাস প্রাপ্ত হওয়া যায়। বাস্তবিক ঈশ্বর মানবের মনে স্বয়ং প্রকাশিত না হইলে কী প্রকারে মানব তাঁহার ধারণা করিতে পারে? হজরৎ মহম্মদের জীবনী হইতে জানা যায় যে, হীরা পর্ব্বতে প্রার্থনাকালীন তিনি প্রত্যাদেশ পাইয়াছিলেন। ঐশ্বরিক জ্ঞানলাভের জন্য ব্যাকুল হইয়া তিনি তখন আরবের মরুভূমিতে এক গিরিগুহায় বাস ও সাধনা করিতেন এবং সে সময়ে তাঁহার নিকট সত্য প্রকাশিত হইল। কোনও নির্দ্দিষ্ট ব্যক্তি অথবা জাতিতে সত্য আবদ্ধ নয়। প্রত্যেকেরই উহাতে সমান অধিকার। সূর্য্য যেমন প্রত্যেক জাতির মস্তকেই কিরণ বর্ষণ করে, অনন্ত সত্যরূপ সূর্য্যও সেইরূপ সমস্ত জাতিরই অন্তরে আপনাকে প্রকাশিত করিয়া থাকে। যে কেহ এই প্রকার অনুভূতির জন্য ব্যাকুল হইবে সে-ই এই সত্য লাভের একটি পথ খুঁজিয়া পাইবে। এই ধারণার জন্যই হিন্দুর মন উদার ও পরমতসহিষ্ণু। এরূপ উদারতায় ঘৃণার স্থান নাই। ইহাতে হিন্দু মুসলমানকে আলিঙ্গন করিয়া থাকে, কারণ ইস্‌লামধর্ম্মও সত্যানুভূতির অন্যতম পথ। হিন্দু খৃষ্টধর্ম্মেও শ্রদ্ধাবান্, কারণ সে জানে যে, যীশুখৃষ্ট সাম্প্রদায়িকতার মোহে অন্ধ ইহুদীদের ভিতর সার্ব্বজনীন সত্যই প্রচার করিয়াছিলেন। যীশুখৃষ্ট বলিয়াছেন: "সত্যকে জান, সত্যই তোমাদের মুক্তি দিবে।" [১]

১। সেণ্ট জন, ৮।৩২

বেদের উক্তিও ঠিক ইহার অনুরূপ। তাহা হইলে এখানে পার্থক্য কোথায় ?

মূলতঃ সকল ধর্ম্মের প্রধান শিক্ষা ও আদর্শ একই প্রকারের। ব্রহ্মজ্ঞান, আত্মজ্ঞান, আত্মসংযম ও পবিত্রতা এইগুলিই ধর্ম্মের আদর্শ। যিনি পবিত্র ও নিঃস্বার্থ জীবন যাপন করেন, যিনি সর্ব্বভূতে দয়ালু, প্রেমবান্ ও সহানুভূতিসম্পন্ন, যিনি ভালবাসার দ্বারা ঘৃণা ও বদান্যতার দ্বারা লোভ জয় করেন, তিনিই হিন্দুর আদর্শে প্রকৃত বিশ্বাসী। যে নিজের স্বার্থসিদ্ধির নিমিত্ত অপরের দ্রব্য চুরি করে, সে হিন্দুর দৃষ্টিতে প্রকৃত সভ্য পদবাচ্য নয় এবং আমার বিশ্বাস যে, মুসলমান আদর্শের দিক দিয়াও তাঁহাকে সভ্য বলা যায় না। কারণ, জগতের সকল ধর্ম্মের আদর্শ একই হইয়া থাকে। মানবের বহিঃপ্রকৃতির দিকে মনোযোগ না দিয়া অন্তঃপ্রকৃতির দিক দিয়া তাহার সমালোচনা করা উচিত। কারণ বাহিরের স্বভাব, পোষাক-পরিচ্ছদ, স্বভাব, শিষ্টাচার ও ভদ্রতা প্রভৃতি বলিতে গেলে কিছুই নয়, ঈশ্বরের নিকট একমাত্র অন্তরের পবিত্রতাটুকুই সমস্ত। "পবিত্রচিত্ত ব্যক্তিরা ধন্য, কারণ তাহারা ঈশ্বরের দর্শন পাইবে।" [১] ব্রহ্মজ্ঞান লাভ করিতে হইলে অন্তরের পবিত্রতা ও শুচিতা অবশ্যই চাই। পবিত্রতার অগ্নিমন্ত্রে দীক্ষিত হইয়া আমরা জাতি, ধর্ম্ম ও বর্ণ নির্ব্বিশেষে সকলকেই ভালবাসিব। যে শিক্ষায় মানবজাতির মধ্যে বিরোধ ও পার্থক্যের ভাব সৃষ্টি করে, ভ্রাতৃগণের ভিতর একতা-বন্ধন শিথিল

১। সেন্ট ম্যাথু ৫।৮

করে তাহাকে কিছুতেই উন্নতি বিধানকারী ও লোকহিতকর শিক্ষা বলা যায় না এবং তাহা কিছুতেই জাতির আদর্শ হইতে পারে না। আমার মতে, শিক্ষার উদ্দেশ্য কেবলমাত্র প্রতিযোগিতার সংগ্রামে ও জীবিকার্জ্জনের সহায়ক ব্যবসায়রূপ আদর্শসংযুক্ত মানসিক বুদ্ধির উৎকর্ষসাধন নহে, কিন্তু যাহা নিতান্ত সাধারণ স্বার্থসর্ব্বস্বতার পঙ্কিল অবস্থা হইতে মানবকে উদ্ধার করিতে পারে এরূপ ঈশ্বরীয় ভাবের সার্ব্বজনীন নিঃস্বার্থ আদর্শের উপরেই শিক্ষা প্রতিষ্ঠিত হওয়া উচিত। যাহা-কিছু এই মহান্ ও বিরাট আদর্শের সমক্ষে শ্রদ্ধায় আমাদের মস্তক নত করিতে প্রণোদিত করে তাহাই প্রকৃতপক্ষে আমাদের শিক্ষার উন্নত আদর্শ।

গ্রীস দেশে ( Greece ) একজন হিন্দু দার্শনিক সোক্রাটেস্‌কে ( Socrates ) জিজ্ঞাসা করিয়াছিলেন: "আপনার শিক্ষণীয় বিষয় কী?" সোক্রাটেস্ উত্তর করিলেন: "মানব"। মৃদু হাসিয়া হিন্দু দার্শনিক বলিলেন: "ঈশ্বরকে না জানিয়া মানব সম্বন্ধে কিছু জানিবার আশা আপনি কী প্রকারে করিতে পারেন?" এইরূপ উত্তর একমাত্র কেবল হিন্দু দার্শনিকদের কাছ হইতেই আশা করা যায়; কারণ স্মরণাতীত কাল হইতে হিন্দুরা জীবাত্মাকে স্বরূপতঃ পরমাত্মার সহিত এক ও অভিন্ন বলিয়া আসিতেছেন। আমাদের মধ্যে যে ঐশীশক্তি বিদ্যমান, বিভিন্ন শিক্ষাপ্রণালীর সাহায্যে সেই পরমসত্যটী জানিয়া লইতে হইবে। নবজাত শিশু ঈশ্বরেরই জীবন্ত রূপ। আত্মাই উহার জড়দেহের

স্রষ্টা; অসৎ বা শূন্য হইতে উহার সৃষ্টি হইয়াছে ও বাহির হইতে আত্মা উহাতে অনুপ্রবিষ্ট—এইরূপ মত ভ্রান্ত। আত্মা অনাদি ও অনন্ত; আত্মার সৃষ্টি হইতে পারে না; কেবলমাত্র দেহই সৃষ্ট হয় এবং এই কথা কেবলমাত্র হিন্দুদের বেদান্তদর্শনই শিক্ষা দিয়া থাকে। প্রতীচ্যের মনীষীরাও বর্ত্তমানে এইকথা স্বীকার করিতেছেন। "স্বর্গরাজ্য তোমারই মধ্যে"—যীশুখৃষ্টের এই বাণী বোধ হয় উপরি উক্ত অর্থেই কথিত হইয়াছে। কিন্তু প্রতীচ্যের অধিবাসিগণ এই অর্থ প্রকৃতরূপে বুঝিতে পারেন না। প্রাচ্যবাসী আমরাই উঁহাদের অপেক্ষা যীশুখৃষ্টের উপদেশ হৃদয়ঙ্গম করিতে অধিকতর সক্ষম। কলিকাতা সহরে একবার এক ইংরাজ ভদ্রলোক আমাকে বলিয়াছিলেন: "পাশ্চাত্যদেশবাসী অপেক্ষা হিন্দুরা সহজে যীশুখৃষ্টকে অধিকতর ও সর্ব্বতোভাবে বুঝিতে পারে—এই মত কি আপনি পোষণ করেন?" উত্তরে আমি বলিয়াছিলাম: "ইহার কারণ পাশ্চাত্য মনের স্বভাব যে, উহা সমস্ত জিনিষই অতিমাত্রায় বাহ্যতঃ ও শব্দানুযায়ী অর্থে গ্রহণ করে।" ভগবান্ যীশুখৃষ্টের উপদেশে উপমা ও রূপকেরই প্রাচুর্য্য দেখা যায়। শ্রীকৃষ্ণ ও গৌতমবুদ্ধের রূপক ও উপমাপূর্ণ উপদেশ যে উপায়ে বুঝিতে হয়, ইহাতেও সেই উপায় অবলম্বন করিতে হইবে।" উক্ত ইংরাজ ভদ্রলোকটী কিন্তু আমার কথাই অনুমোদন করেন। বেদান্তের উচ্চতম আদর্শের দিক হইতে আমরা যীশুখৃষ্ট ও জগতের অপরাপর মহামানবদের ধর্ম্মসমূহের মূলতত্ত্বগুলির এক অভিনব ব্যাখ্যা দিতে পারি।

বেদান্ত বলিতে কোন পুস্তকবিশেষকে বুঝায় না, ইহার অর্থ 'চরমজ্ঞান'। 'বেদ' অর্থে 'জ্ঞান'। ইহার ইংরাজী প্রতিশব্দ 'wisdom'-এর অর্থও ঐ একই এবং সংস্কৃত 'বিদ্' ধাতু হইতে ইহা নিষ্পন্ন হইয়াছে। 'অন্ত' অর্থে শেষ এবং ইহার ইংরাজী প্রতিশব্দ 'end'ও ঐ একই সংস্কৃত শব্দজাত 'অন্ত'-এর তুল্য অর্থবোধক। ইংরাজী কথোপকথনে আমরা সচরাচর যে সকল কথা ব্যবহার করি উহার অধিকাংশই সংস্কৃত হইতে সিদ্ধ। ইংরাজী 'ফাদার' (father) শব্দটী, ল্যাটীন্ pater, গ্রীক্ pitar, সংস্কৃতে 'পিতৃ' শব্দ ও বাচক। ইংরাজী 'মাদার' (mother) ল্যাটীন্ mater, সংস্কৃতে 'মাতৃ' শব্দবাচক। ইংরাজী name সংস্কৃতে 'নামন্'; ইংরাজী serpent সংস্কৃতে 'সর্প'; ইংরাজী path সংস্কৃতে 'পথ'; ইংরাজী soup সংস্কৃতে 'সূপ'; ইংরাজী bond সংস্কৃতে 'বন্ধ'; এবং ইংরাজী punch সংস্কৃতে 'পঞ্চ' এবং ইহার অর্থ পাঁচ। ইউরোপীয়ানরা যে punch পান করে, পাঁচটী পানীয়ের সংমিশ্রণে উহা প্রস্তুত বলিয়া উহার নাম punch। এইরূপ অনেক ইংরাজী শব্দেরই মূল (root) সংস্কৃতে পাওয়া যায়। ঈশপ্ (Aesop) ও পিল্‌পের (Pilpay) নীতিমূলক গল্পের মূল সংস্কৃত গ্রন্থ 'হিতোপদেশ'। ভারতেই উহাদের উৎপত্তি; পরে উহারা ইউরোপে প্রসার লাভ করে।[১] এখন আপনারা ভাবিয়া দেখুন যে, প্রাচীন হিন্দুদের শিক্ষা, দীক্ষা ও সভ্যতা কিরূপ মহান্ ছিল! বৌদ্ধযুগে এই সভ্যতা নানা

১। স্বামী অভেদানন্দ প্রণীত 'ভারতীয় সংস্কৃতি', পৃ° ২৯৪-৩৪০ দ্রষ্টব্য

বিষয়ে উন্নতি লাভ করিয়াছিল। এই বিহার প্রদেশেই নালন্দা বিশ্ববিদ্যালয় অবস্থিত ছিল। চীন পরিব্রাজক য়ুয়ান চুয়াং (Huien Tsang) এখানে বহুকাল অবস্থান করেন। তাঁহার লিখিত বিবরণী হইতে জানা যায় যে, দশ হাজার ছাত্র নালন্দা বিশ্ববিদ্যালয়ে অবস্থান করিত এবং প্রতিদিন এক শত শিক্ষাবেদী হইতে বিভিন্ন শ্রেণীর ছাত্রদের শিক্ষা দেওয়া হইত। ইহার সাতশত বৎসরব্যাপী অস্তিত্বের মধ্যে নিয়ম-শৃঙ্খলা ভঙ্গ বা অবাধ্যতা অভিযোগে কখন কোন ছাত্র অভিযুক্ত হয় নাই এবং এরূপই সুনিয়ন্ত্রিত শাসনতন্ত্র ইহাতে প্রচলিত ছিল। আমি তক্ষশীলার (Taxila) ধ্বংসাবশেষ দেখিতে গিয়াছিলাম। সেখানেও কয়েক সহস্র ছাত্র বাস করিত। হিন্দু আচার্য্যদের নিকটে দর্শন ও বিজ্ঞানের বিভিন্ন শাখায় শিক্ষা লাভ করিবার জন্য চীনদেশীয় বিদ্যার্থীরা সেখানে গমন করিত। নালন্দা বিশ্ববিদ্যালয়ের অধ্যক্ষ ছিলেন বাংলার তদানীন্তন রাজধানী গৌড়নিবাসী একজন মহামনীষী বাঙ্গালী—নাম 'শীলভদ্র'। ইনি য়ুয়ান চুয়াং-এর শিক্ষক ছিলেন। পূর্ব্ববাংলার বিক্রমপুরের বজ্র-যোগিনী গ্রামের বিখ্যাত দার্শনিক অতীশ 'দীপঙ্কর' বৌদ্ধধর্ম্ম প্রচার করিতে তিব্বতে গিয়াছিলেন। মিশর, তিব্বত, চীন ও জাপান প্রভৃতি দেশে বৌদ্ধ প্রচারক প্রেরিত হইত। এক সময় বাংলা, বিহার ও উড়িষ্যার অধিবাসিগণ সমস্তই প্রায় বৌদ্ধ ছিলেন। বাংলা ও বিহারে একই মাগধী ভাষা প্রচলিত ছিল। পুরীধামের জগন্নাথদেবের মন্দির মূলতঃ একটী পূর্ব্বতন বৌদ্ধ মন্দির ছাড়া

কিছু নয়। সেই সময়ে জাতির বিচার ছিল না; সকল ব্যক্তিই ভ্রাতৃভাবে অনুপ্রাণিত ছিল। এই ভাবটারই পুনঃপ্রতিষ্ঠা করা আবশ্যক। যদিও তখন ইস্‌লাম ও খৃষ্টধর্ম্মের উদ্ভব হয় নাই তথাপি বুদ্ধদেব সার্ব্বজনীন ভ্রাতৃভাবই সর্ব্বত্র প্রচার করিয়া গিয়াছেন। এমন কি বুদ্ধদেবের পূর্ব্ববর্ত্তী শ্রীকৃষ্ণও জগতে জলদগম্ভীর স্বরে এই কথাই শিক্ষা দিয়া গিয়াছেন :

> "বিদ্যাবিনয়সম্পন্নে ব্রাহ্মণে গবি হস্তিনি।
> শুনিচৈব শ্বপাকে চ পণ্ডিতাঃ সমদর্শিনঃ ॥" ১

'বিদ্যা ও বিনয়সম্পন্ন ব্রাহ্মণ হইতে গরু, কুকুর, চণ্ডাল প্রভৃতির মধ্যেও যিনি সার্ব্বজনীন এক আত্মার অধিষ্ঠান দেখেন তিনিই প্রকৃত পণ্ডিত, সমদর্শী ও বিদ্বান জ্ঞানী।' এক সময়ে ইহাই ছিল আমাদের ভারতের আদর্শ। বর্ত্তমানে জনসাধারণ উহা বিস্মৃত হইয়াছে এবং নিঃস্বার্থপরতা ও ভ্রাতৃভাবের স্থান আজ স্বার্থপরতা অধিকার করিয়া বসিয়াছে। প্রাথমিক সংস্কৃত পুস্তকেও আমরা পাঠ করি যে,

> "অয়ং নিজঃ পরোবেতি গণনা লঘুচেতসাম্।
> উদারচরিতানান্তু বসুধৈব কুটুম্বকম্ ॥"

ইহা 'আমার' বা 'তোমার' এই পার্থক্য শুধু ক্ষুদ্রচেতা মানবেরাই করিয়া থাকে। যাঁহাদের মন উদার ও প্রশস্ত তাঁহারা সমগ্র সংসারকেই আত্মীয় ভাবেন। "তোমার প্রতিবাসীদের ভালবাস" —ইহাই কি যীশুখৃষ্টের শিক্ষা নয়? তোমার প্রতিবাসী

১। গীতা ৫।১৮

ব্রাহ্মণ, চণ্ডাল, খৃষ্টান্, মুসলমান অথবা যে কোন ধর্ম্মের লোক হউক্ না কেন, তাহাকে ঠিক নিজের মত দেখিতে হইবে। মানুষ আপনাকে যেমন ভালবাসে, অপরকেও ঠিক সেইরূপ ভালবাসিবে। ইহাই আমাদের ধর্ম্ম। সার্ব্বজনীন ধর্ম্মের এই আদর্শ পরিহার করিয়া যদি আমরা ব্যবসায়-বুদ্ধি ও বাণিজ্যবাদের মোহে মত্ত হইয়া সে উদ্দেশ্যে অর্থকরী বিদ্যারই চর্চ্চা করি তাহা হইলে কি উহাকে শিক্ষার প্রকৃত আদর্শ বলিতে পারা যায়? শিক্ষা-ব্যাপারে এবং সার্ব্বজনীন ধর্ম্মের আসনে অর্থনীতি ও ব্যবসায়-বুদ্ধিকে প্রতিষ্ঠিত করা মনুষ্যত্বের অধোগতির পরিচায়ক। বিদ্যাপ্রতিষ্ঠানে শিক্ষার প্রত্যেক বিভাগে আমাদের জাতীয় আদর্শকেই পুনঃপ্রতিষ্ঠিত করিতে হইবে। ধর্ম্ম বলিতে আমি এখানে প্রতিমাপূজা বা প্রতিমাপূজার বিরুদ্ধবাদী কোন সাম্প্রদায়িক ধর্ম্মের কথা বলিতেছি না। আমি বলিতেছি যে, হিন্দু, মুসলমান, খৃষ্টান, বৌদ্ধ প্রভৃতি সকল সাম্প্রদায়িক ধর্ম্মের মধ্যেই অন্তর্নিহিত একটি সার্ব্বজনীন ধর্ম্মভাব বিদ্যমান। সমুদয় বিশেষ বিশেষ ধর্ম্মের মধ্যেই অন্তঃসলিলা নদীর ন্যায় প্রকৃত সত্য বিদ্যমান। ইহা [illegible] আকারহীন। এই নাম ও আকারে [illegible] একেই আমাদের প্রচার করিতে হইবে।

বিধি-ব্যবস্থা, মতবাদ ও ক্রিয়াকাণ্ড প্রভৃতি ধর্ম্মের গৌণ বিভাগগুলির ভিতর অল্প-বিস্তর প্রভেদ দেখা যায়। দৃষ্টান্তস্বরূপ পোষাক-পরিচ্ছদের কথা ধরুন। যেমন আমি মাথায় পাগড়ী

পরিধান করিলাম; অপরে টুপী, ফেজ্‌ বা অন্য কিছু ব্যবহার করিলেন। এই বিভিন্নতার দরুন ঈশ্বরের স্বরূপ আমাদের আত্মার কোন পরিবর্তন হয় না। এই নিমিত্ত সাম্প্রদায়িক ধর্ম্মের আদর্শে শিক্ষাপ্রণালী নিয়ন্ত্রিত না হইয়া সার্ব্বজনীন ধর্ম্মের আদর্শে উহা বিধিবদ্ধ হওয়া উচিত। কেননা তাহা না হইলে এই শিক্ষা মনুষ্যত্বের অধোগতির কারণ ও নিদর্শন হইয়া দাঁড়াইবে।

শিক্ষার উদ্দেশ্য পরিপূর্ণতা লাভ এবং ইহাই শিক্ষার চরম লক্ষ্য। বেদে দুই প্রকার বিদ্যার উল্লেখ আছেঃ পরা ও অপরা। অপরা বিদ্যা প্রাকৃতিক নিয়মের ব্যাখ্যা ও বিভিন্ন প্রাকৃতিক ঘটনার কারণ নির্দ্দেশ করিয়া থাকে। পরা বিদ্যা অর্থে যাহা-দ্বারা মানব ব্রহ্মজ্ঞান লাভ করে এবং ব্রহ্মজ্ঞানকেই এজন্য পরা বিদ্যা বলে। অপরা বিদ্যারও ইহাই লক্ষ্য হওয়া উচিত, আর সেজন্যই আমরা জ্ঞানের বিভিন্ন বিষয় শিক্ষা করিয়া থাকি। ইন্দ্রিয়গ্রাহ্য বস্তুসমূহের মূল উপাদান কি—রাসায়নিক পরীক্ষাগারে আমরা উহার গবেষণা করিয়া থাকি। এই পৃথিবীর কিরূপে উৎপত্তি হইল তাহা নিরূপণের নিমিত্ত আমরা পদার্থবিদ্যা (Physics) ও বিজ্ঞানের বিভিন্ন শাখাসমূহের আলোচনা করিয়া থাকি। ক্ষুদ্রাতিক্ষুদ্র জীবকোষ হইতে কিরূপে দেহের উৎপত্তি হইল, কিরূপে শরীরের বিভিন্ন যন্ত্রসমূহ কার্য্য করিতেছে, কিরূপেই বা উহারা সমান ও সুসঙ্গতভাবে পুষ্ট হইতেছে, আমরা শরীরবিজ্ঞান (Anatomy) হইতে এই সকল তত্ত্ব শিক্ষা

স্বাধীনতা আসিতে বাধ্য। রাজনৈতিক স্বাধীনতা মানব-জীবনের গৌণ ব্যাপার। ইহাকেই সর্ব্বোচ্চ আদর্শ মনে করা উচিত নয় এবং আমেরিকার মতন জড়বাদী বাণিজ্যবাদীর দেশেও সেখানকার লোকেরা এবিষয়ে সচেতন হইতেছে। পৃথিবীর প্রত্যেক দেশেই রাজনৈতিক নেতাদের মধ্যে দলাদলি, মতবিরোধ, সংঘর্ষ ও ঈর্ষ্যা বর্ত্তমান। ইংলণ্ডে যাইলে দেখা যায় সেখানকার রক্ষণশীল ( Conservative ) দলের রাজনৈতিক নেতাদের উদারনৈতিক (Liberal) দলের সহিত ঝগড়া লাগিয়াই আছে। আমেরিকাতেও আপনারা দেখিবেন যে, সেখানে রিপাবলিক্যান ( Republican ) এবং ডিমোক্রেটিক ( Democratic ) দলের সঙ্গে সর্ব্বদা বিবাদ-বিসম্বাদ বিরোধ ও মতভেদের সংঘর্ষ চলিয়াছে। ইহাদের একদল অপর দলকে ন্যায় অথবা অন্যায় যে কোন কৌশলে পরাস্ত, হেয় ও অবনত করিতে চেষ্টা করিতেছে।

অতএব আধ্যাত্মিক মুক্তিই আমাদের সর্ব্বশ্রেষ্ঠ আদর্শ হওয়া উচিত। এই আদর্শে উপনীত হইতে গেলে আমাদের কী করা কর্ত্তব্য ? এই আদর্শে উপনীত হইবার জন্য আমাদিগকে ব্রহ্মচর্য্যময় পবিত্র জীবন যাপন করিতে হইবে। ত্যাগ, সংযম ও পবিত্রতার সহিত জীবন যাপনই আমাদের একান্ত কর্ত্তব্য। অপরের প্রতি আমরা সহানুভূতিশীল হইব এবং আমরা আমাদের প্রতিবেশী ও দেশবাসী ভ্রাতা-ভগ্নীদের হিতের জন্য নিঃস্বার্থ জীবন যাপন করিব। আপনাদের সমাজের বহু নরনারী আজও অবনত ও

অনুন্নত, তাহাদিগকে আপনারা ঘৃণা করিবেন না। হাজার হাজার বৎসর ধরিয়া তাহারা ধনী ও উচ্চ জাতিদের নিকট নানাপ্রকার লাঞ্ছনা, অবজ্ঞা ও নির্য্যাতন ভোগ করিতেছে, তথাপি তাহারা আজও তাহাদের প্রাণশক্তিকে অক্ষুণ্ণ রাখিয়াছে। সমাজে এতদিন ধরিয়া যে প্রাণশক্তি সংরক্ষিত হইয়াছে কোনও শক্তিশালী নেতার অভ্যুদয় হইলে তাঁহার মধ্য দিয়াই এই সংরক্ষিত প্রাণশক্তির ধারা প্রবাহিত হইতে থাকে। হে কলিকাতাবাসী যুবকগণ, আমি তোমাদিগকে ব্রহ্মচর্য্যময় জীবন যাপনের জন্য অনুরোধ করিতেছি। যদি মাতৃভূমি এবং নিজেদের জাতিকে ( nation ) রক্ষা করিতে চাও তবে তোমরা নিজেদের সমস্ত শক্তিকে সংরক্ষিত ও সংযত কর। তোমরা সত্যপরায়ণ হও, চরিত্রকে নির্ম্মল কর, তোমরা সংযত ও সুনীতিপরায়ণ হও। যদি তোমাদের কোনও দেশবাসী দুর্গতিগ্রস্ত হয় তবে তাহাকে উদ্ধারের জন্য তোমরা হস্ত প্রসারিত করিবে। ঐ ব্যক্তি ব্রাহ্মণ কি শূদ্র, ধনী অথবা দরিদ্র সাহায্য দানের সময় এরূপ ভেদবুদ্ধি রাখিবে না। তোমরা হৃদয়কে উন্মুক্ত কর, সকলকেই ভ্রাতা ভগ্নী বলিয়া আলিঙ্গন কর, সকলকে সাহায্য কর, শিক্ষা দাও এবং সকলে যাহাতে দেশের সুযোগ্য অধিবাসী হইতে পারে তাহার জন্য সর্ব্বোতোভাবে চেষ্টা কর, আর ইহাই তোমাদের সর্ব্বপ্রথম কর্ত্তব্য হওয়া উচিত।

ব্রহ্মচর্য্য না থাকিলে মানুষের মধ্যে কোনও উন্নতশ্রেণীর

শক্তি বিকাশ লাভ করিতে পারে না। ইহাই মহত্ত্ব সাধনের প্রথম সোপান। তোমাদের মধ্যে যাহারা অবিবাহিত, পঁচিশ বৎসর বয়স না হওয়া পর্য্যন্ত তাহারা যেন না বিবাহ করে। বাল্যবিবাহ কোন কোন বিষয়ে হিতকর হইলেও আবার ইহা অনেক বিষয়ে দেশের নানা অহিত করিয়াছে। অবশ্য আমি এখানে শ্রোতাদের বলিয়া রাখিতেছি যে, সমাজ-সংস্কারকরূপে নয় পরন্তু একজন নিরপেক্ষ সমালোচকরূপে আমি আমাদের সমাজের দোষ গুণের উল্লেখ করিতেছি। সমাজের দোষ-গুণ, ভাল-মন্দ উভয় দিকই আমি দেখাইয়া- দিয়া তাহার পর আপনাদের সিদ্ধান্ত কি জানিবার জন্য আপনাদের নিকটেই ঐ বিষয়কে আমি রাখিয়া দিব। বাল্যবিবাহ একসময়ে হিন্দু-সমাজের কোন কোন বিষয়ে সুফল দান করিয়াছিল কিন্তু আবার অন্যদিকে ইহা সমস্ত হিন্দুজাতিকে একেবারে দুর্ব্বল ও ক্ষীণকায় করিয়া ফেলিয়াছে। যদি আমাদের সমাজের নরনারী সুস্থ, সবল ও দীর্ঘায়ু সন্তান লাভ করিতে চায়, যদি তাহাদের অভিলাষ থাকে যে, তাহাদের সন্তানগণ মহৎ, সদ্-গুণসম্পন্ন হইবে এবং শক্তিশালী ও সুস্থ দেহ লাভ করিবে, তাহা হইলে শরীর ও মনের পূর্ণ বিকাশ না হওয়া পর্য্যন্ত কাহারও ছেলে-মেয়েদের বিবাহ দেওয়া উচিত নয়। ইংলণ্ড ও আমেরিকায় আমি দেখিয়াছি সেখানকার শিশুগুলির দেহ সুন্দর সবল স্বাস্থ্যবান ও সুগঠিত। কিন্তু ভারতবর্ষে আমি দেখিতে পাই যে, এখানকার ছেলেরা আঠার কুড়ি বৎসর

বয়সেই সন্তানের পিতা হইয়া পড়ে এবং তাহাদের সন্তানদের দেখিলে মনে হয় ঐ শিশুগুলির দেহ অত্যন্ত ক্ষীণ ও অপরিপুষ্ট এবং তাহারা স্বভাবতঃই ভীরু, অসহায় ও দুর্ব্বল। এইরূপ ক্ষীণ ও অপরিপুষ্ট দেহযুক্ত দুর্ব্বল সন্তানদের কাছে সমস্ত জাতি আর কী প্রত্যাশা করিতে পারে? সুতরাং হে যুবকগণ, তোমরা এ বিষয়ে সতর্ক হইবে। যদি তোমাদের পিতামাতারা বিবাহ করিবার জন্য তোমাদের উপর জেদ করেন তবে তোমরা তাঁহাদিগকে স্পষ্ট বলিয়া দিবে যে, তোমাদের এখন বিবাহের উপযুক্ত বয়স আসে নাই। তাহার পর আমাদের দেশবাসীদের উচিত মেয়েদের মধ্যে শিক্ষা বিস্তার করা এবং তাহাদিগকে শারীরিক ব্যায়াম-চর্চ্চা করা সম্বন্ধে অল্প-বিস্তর শিক্ষা দেওয়া, কারণ জাতিগঠনের পক্ষে ইহা অত্যন্ত প্রয়োজনীয় ব্যাপার। আমেরিকার ছেলে ও মেয়েদের স্কুলে প্রত্যহ দৈহিক ব্যায়ামের বিষয় শিক্ষা দেওয়া হয়। সেখানে মেয়েরা অনেক বেশী বয়স পর্য্যন্ত বিদ্যাশিক্ষার চর্চ্চায় রত থাকে। আমেরিকায় মেয়েদের দেহ সুগঠিত ও পরিপুষ্ট, তাহাদের বুদ্ধি প্রবল এবং নৈতিকতার দিক দিয়াও তাহারা উন্নত চরিত্র। জীবনের প্রতি ক্ষেত্রে তাহারা নির্ভয়ে পুরুষদের সম্মুখীন হয় এবং প্রয়োজন হইলে এমনকি পুরুষদেরও পরাস্ত করিয়া অগ্রসর হয়। দৈহিক ব্যায়াম-চর্চ্চার সঙ্গে সঙ্গে তাহারা প্রাথমিক শ্রেণীর প্রাণায়ামও অভ্যাস করে। ইহাতে তাহাদের স্বাস্থ্যের উন্নতি হইতেছে। গভীর শ্বাস-প্রশ্বাস গ্রহণ

করিতে করিতে ফুসফুসের প্রসারতা হয় এবং তাহাতে অনেক রোগও সারিয়া যায়। ধর্ম্মভূমি ভারতবর্ষের অধিবাসী হইয়া যোগ-সাধনার প্রতি আজ আমাদের অনুরাগ নাই, কিন্তু পাশ্চাত্য-বাসীরা অভারতীয় হইয়াও নিয়ত চিত্তের একাগ্রতা অভ্যাস করিতেছে! কারণ তাহারা এখন বুঝিতে পারিয়াছে যে, চিত্তের একাগ্রতাশক্তির ফলেই দৈহিক, মানসিক, নৈতিক ও আধ্যাত্মিক সমস্ত উন্নতিই সম্ভব হইতে পারে। বহু প্রাচীন কাল হইতে এই যোগ-সাধনা ঋষিদের নিকট হইতে আমরা উত্তরাধিকার-সূত্রে পাইয়াছি। কিন্তু অত্যন্ত লজ্জার কথা যে, তাঁহাদের বংশধর হওয়া সত্ত্বেও বর্ত্তমানে আমাদের যোগ-সাধনার প্রতি আস্থা ও অনুরাগ নাই। কিন্তু আশ্চর্য্যের বিষয় ইউরোপ ও আমেরিকার অধিবাসীরা কেমন আগ্রহ ও অভিনিবেশের সহিত যোগসাধনাকে এক্ষণে গ্রহণ করিতেছেন। সুতরাং আমার অনুরোধ, দৈহিক স্বাস্থ্যের উন্নতির জন্য আপনারা একটু হঠযোগ (যোগশাস্ত্র অনুযায়ী শারীরিক ব্যায়াম চর্চ্চা) অভ্যাস করুন। অল্পাধিক পরিমাণ হঠযোগ অভ্যাসের ফলে আমাদের দেহের পেশীগুলি সবল এবং স্নায়ুগুলি সুদৃঢ় হইয়া উঠিবে এবং আমরা তাহাদের আয়ত্তে আনিতে সক্ষম হইব। যদি আমাদের পেশী এবং স্নায়ুগুলি সবল ও সুদৃঢ় হইয়া উঠে তাহা হইলে সাহস ও নির্ভীকতার সহিত আমরা যে কোন ব্যাপারের সম্মুখীন হইতে পারিব। কারণ সাহস ও নির্ভীকতা তাহাদেরই মধ্যে প্রকাশিত হয়

যাহাতে পেশী ও স্নায়ুগুলি ইস্পাতের মতন সবল ও সুদৃঢ়। তাহার পর আমাদের উচিত অন্ততঃ সামান্যভাবেও চিত্তের একাগ্রতা অভ্যাস করা, কারণ আমাদের মনের গতি ও শক্তি যদি অসংখ্য দিকে বিক্ষিপ্ত হইয়া পড়ে তাহা হইলে কী করিয়া আমরা আমাদের সমস্ত শক্তিকে সঞ্চিত ও সংরক্ষিত করিয়া তাহাকে নির্দ্দিষ্ট কোন এক মহা উদ্দেশ্য সাধনে নিয়োজিত করিতে পারিব? চিত্তের একাগ্রতাই সমস্ত কার্য্যে সাফল্যের মূল। একাগ্রতা না থাকিলে চিত্রাঙ্কনকারী ব্যক্তি কোনক্রমেই একজন রূপদক্ষ শিল্পী হইতে পারে না। একাগ্রতা ও আধ্যাত্মিক সংস্কার না থাকিলে কোনও ভাস্কর ও মূর্ত্তিকার কখনও তাহাদের অবলম্বিত কার্য্যক্ষেত্রে নিজেদের প্রতিভার বিকাশ সাধন করিতে পারে না। এই একাগ্রতা সাধনই রাজযোগ অভ্যাসের প্রথম সোপান। অতএব এই চিত্তসংযম অভ্যাস করা আপনাদের অতি অবশ্য কর্ত্তব্য হওয়া উচিত। রুশ-জাপানের বিগত যুদ্ধে ( ১৯০৪ খৃষ্টাব্দের ৮ই ফেব্রুয়ারী আরম্ভ হইয়াছিল ) জাপানীরা কেমন করিয়া জয়লাভ করিল তাহার রহস্য কি আপনারা জানেন? রাশিয়ান সৈনিকেরা সুরাপানে অত্যন্ত আসক্ত বিলাসী ও আরামপ্রিয় হওয়ার জন্য বন্দুকের লক্ষ্য স্থির রাখিতে পারিত না। কিন্তু জাপানী সেনারা আহার ও পানে সংযত ছিল। তাহারা সুরাপান করিত না এবং তাহাদের মন স্থির ও একাগ্র ছিল। সুতরাং স্বল্পসংখ্যক জাপানীরাই রাশিয়ানদের পরাস্ত করিয়া যুদ্ধে জয়ী

হইয়া সমগ্র সভ্য জগৎকে বিস্মিত করিয়া ফেলিল। সেইজন্য আমাদের দেশের ছাত্র ও ছাত্রীদের আমি একাগ্রতা অভ্যাসের জন্য অনুরোধ করিতেছি। কারণ আমাদের ধর্ম্মে পুরুষের সহিত নারীকেও সকল বিষয়ে সমান অধিকার দান করিয়াছে।[১]

সুযোগ ও অনুকূল ক্ষেত্র পাইলে বাংলার নারীরাও আশ্চার্য্যভাবে আপনাদের প্রতিভা ও শক্তিকে প্রকাশ করিতে পারেন। বহু শতবৎসর অন্তঃপুরে অবরুদ্ধ অবস্থায় থাকার জন্য বাঙলাদেশের নারীজাতি নিজেদের প্রতিভা ও গুণরাশি বিকাশ করিবার কোনও সুযোগ পান নাই। সেইজন্য আজও তাঁহারা অনেক পিছনে পড়িয়া আছেন। যদি তাঁহাদের সুযোগ দেওয়া হয় তাহা হইলে তাঁহারাও নানা বিষয়ে পুরুষদের সহিত আপনাদের সমকক্ষতা প্রমাণ করিতে পারেন। তাঁহারা জীবনের অনেক ক্ষেত্রে মহাকার্য্য সাধন করিতে পারিবেন। আমাদের দেশেও অনেক নির্ভীক নারীযোদ্ধা জন্মগ্রহণ করিয়াছেন। আপনারা নিশ্চয়ই ইতিহাসপ্রসিদ্ধা চাঁদ সুলতানার কথা অবগত আছেন। সিপাহী-বিপ্লবের সময়ে (১৮৫৭ খৃষ্টাব্দে) ঝাঁসীর নির্ভীক রাণী লক্ষ্মীবাই-এর বীরত্বের কথাও আপনারা অবশ্যই জানেন। এই মহীয়সী বীরাঙ্গনা সিপাহী-বিপ্লবের সময়ে নির্ভীক চিত্তে ইংরাজদের সুশিক্ষিত সৈন্যবাহিনীর বিরুদ্ধে অগ্রবর্ত্তিনী হইয়া স্বাধীনতা প্রয়াসী

১। হিন্দুধর্ম্মে পুরুষের সহিত নারীর সকল বিষয়ে সমান অধিকার দিবার বিধি ও তাহার সমর্থন সম্বন্ধে স্বামী অভেদানন্দ প্রণীত "হিন্দুনারী" গ্রন্থে বহু প্রামাণ্য উক্তি ও ঐতিহাসিক নিদর্শনের সহিত বিশদভাবে আলোচনা করা হইয়াছে।

ভারতীয় সৈন্যদলের নেতৃত্ব করিয়াছিলেন। ইংরাজ ঐতিহাসিক স্যার হিউরোজ (Sir Hugh Rodge) লিখিয়াছেন যে, সিপাহী বিপ্লবের সময় ভারতীয়দের মধ্যে সর্ব্বাপেক্ষা শক্তিশালী ও বীর সেনানায়ক ছিলেন ঝাঁসীর রাণী। ঝাঁসীর রাণীর আশ্চর্য্য বীরত্ব ও রণকৌশলে ইংরাজ ঐতিহাসিক তাঁহাকে পুরুষ বলিয়া ভুল করিয়াছিলেন।[১]

কারণ রাণী লক্ষ্মীবাই সেনাপতির মতন সামরিক বেশে ঘোড়ায় চড়িয়া সৈন্যবাহিনীদের পরিচালনা করিতেন। আমাদের দেশে এইরূপ* বহু সংগ্রামনিপুণা বীরনারী জন্মগ্রহণ করিয়াছেন। অতএব অন্তঃপুরে অবরুদ্ধা আমাদের বাঙলা দেশের নারীজাতিকে স্বাধীনতা ও সুযোগ দান করুন তাহা হইলে তাঁহারা আপনাদের সাহস, শক্তি ও শৌর্য্যের প্রমাণ করিবেন। আপনারা জানিয়া রাখুন, সর্ব্বশক্তিস্বরূপিণী যে জগজ্জননী কালীকে আমরা পূজা করি প্রত্যেক নারী সেই জগজ্জননীরই অংশসম্ভূতা।

আমেরিকাবাসীরা আধুনিক যুগে সর্ব্বাপেক্ষা উন্নতিশীল জাতি। কারণ তাঁহারা শক্তিরূপিণী নারীজাতিকে শ্রদ্ধা ও সম্মান করেন। আপনারা জানেন যে, ছত্রপতি শিবাজী জগজ্জননী আদ্যাশক্তির উপাসনার দ্বারাই অভ্যুদয় ও প্রসিদ্ধি লাভ

---

১। এই প্রসাঙ্গে নেতাজী সুভাষ চন্দ্র বসুর দ্বারা সংগঠিত 'আজাদ হিন্দ্ ফৌজে'-এর অন্তর্গত লক্ষ্মীবাঈ রেজিমেন্ট-এর অধিনায়িকা ক্যাপটেন লক্ষ্মী স্বামী নাথনের ও তাঁহার সহকর্ম্মিণী ভারতীয়া বীরাঙ্গনাদের কথা বিশেষভাবে স্মরণীয়। এই নারী-বাহিনীর অন্যতমা সিপ্রা সেন, মায়া ভট্টাচার্য্য, মায়া গাঙ্গুলী প্রভৃতি বহু অল্পবয়স্কা বাঙালী মহিলা ১৯৪৩ খৃষ্টাব্দে নির্ভীকতা ও নিপুণতার সহিত বর্ম্মায় যুদ্ধ করিয়া বাঙলার মুখোজ্জ্বল করিয়াছেন।

করিয়াছিলেন। আপনারা যদি ভোগ-লালসার দৃষ্টিতে কোন নারীর প্রতি দৃষ্টিপাত করেন তাহা হইলে আপনারা মহাপাপের ভাগী হইবেন, কারণ আমাদের ধর্ম্মের মতে এরূপ কার্য্য মহাপাপ। প্রত্যেক বিবাহিত ব্যাক্তি নিজের স্ত্রী ভিন্ন প্রত্যেক নারীকেই মাতৃজ্ঞানে শ্রদ্ধা করিবেন—আমাদের ধর্ম্ম-শাস্ত্রের ইহা একটি বিশেষ অনুশাসন। আমরা যদি আমাদের শাস্ত্রের এই নির্দ্দেশ মানিয়া চলিতাম ও তাহা প্রতিপালন করিতাম তাহা হইলে আমেরিকানদের মতন আমরাও একটি বিশেষ উন্নতিশীল জাতি হইতে পারিতাম। অতএব প্রত্যেক নারীকেই আমরা জগজ্জননীর প্রতিনিধি ও মহাশক্তির জীবন্ত-মূর্ত্তি বলিয়া সম্মান করিব। যদি আমরা উপলব্ধি করিতে পারি যে, আমরা সকলেই সেই জগজ্জননীর সন্তান তাহা হইলে জগজ্জননীর আশীর্ব্বাদে আমাদের মধ্যে আশ্চর্য্য শক্তির লীলা দেখিতে পাইব। এ সম্বন্ধে কোন প্রশ্ন উঠিতে পারে না।

আজ আমরা আমাদের জাতীয় স্বাতন্ত্র্য হারাইয়া ফেলিয়াছি; কারণ আমরা আমাদের আধ্যাত্মিক আদর্শ হইতে ভ্রষ্ট হইয়াছি। বন্দুক ও তরবারির দ্বারা অর্জ্জিত রাজনৈতিক শক্তি কখনই আমাদের জাতির মুক্তি আনিতে পারিবে না। আপনাদের নৈতিক ও আধ্যাত্মিক শক্তি প্রকাশ করুন এবং তাহা হইলে আপনারা পৃথিবীর মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ জাতিতে পরিণত হইবেন। স্মরণাতীত বহু প্রাচীন কাল হইতে হিন্দুরাই জগতের প্রথম ধর্ম্ম-গুরুর জাতি হইবার দুর্লভ অধিকার প্রাপ্ত হইয়াছে এবং

আবহমান কাল তাহারা সেই অধিকার অক্ষুণ্ন রাখিয়া যাইবে। যে পুণ্যদেশে শ্রীরামচন্দ্র, শ্রীকৃষ্ণ, শঙ্করাচার্য্য, শ্রীচৈতন্য, গুরু নানক ও শ্রীরামকৃষ্ণ প্রভৃতি অলোকসামান্য ধর্ম্মগুরুর আবির্ভাব হইয়াছে সেই পবিত্রদেশ ভারতবর্ষের অধিবাসী হইয়া শ্বেতাঙ্গ মিশনারী নরনারীদের কাছে কিসের জন্য আমরা ধর্ম্মশিক্ষা করিতে যাইব? যখন খৃষ্টানদের ধর্ম্ম অপেক্ষা আমাদের ধর্ম্মই শ্রেষ্ঠ, যখন তাহাদের ধর্ম্মাদর্শ হইতে আমাদের ধর্ম্মাদর্শ অধিকতর মহিমান্বিত তখন কিসের জন্য অবনতজানু হইয়া তাহাদের কাছে আমরা ধর্ম্মশিক্ষা করিব? ইউরোপ ও আমেরিকায় যদি আমার স্বদেশবাসীদিগকে যাইতেই হয় তাহা হইলে যেন অনুগ্রহপ্রার্থী ভিক্ষুকের হীন মনোবৃত্তি লইয়া তাঁহারা পাশ্চাত্য জাতিদের কাছে না যান। কিন্তু ধর্ম্মগুরুর মহিমায় উদ্দীপ্ত হইয়া যেন ভারতবাসীরা পাশ্চাত্য দেশে গমন করেন। অন্য জাতিদের সমান পর্য্যায়ে উন্নীত না হইলে আমরা কিছুতেই তাহাদের বন্ধুত্ব ও সম্মান লাভ করিতে পারিব না। আদান-প্রদানই বিশ্বপ্রকৃতির চিরন্তন নিয়ম। হিন্দুদের কাছে শিক্ষা করিবার মতন কিছু আছে তাহা দেখিতে না পাইলে আমেরিকাবাসীরা কিছুতেই হিন্দুদের সম্মান করিবেন না। ইংরাজ জাতিকে শিক্ষা দিবার যোগ্য কোনও জ্ঞানের অধিকারী না হইলে তাঁহাদের নিকট হইতে শ্রদ্ধা ও সম্মান লাভের প্রত্যাশা করা আপনাদের উচিত নয়। পাশ্চাত্য জাতিদের নিকট আপনাদের আত্মসংযম, পবিত্রতা, সত্যানুরাগ, চারিত্রিক পবিত্রতা, ব্রহ্মচর্য্য ও চিত্তের একাগ্রতাশক্তি প্রভৃতির পরাকাষ্ঠা প্রমাণ করিতে

পারিলে তাঁহারা শিষ্যরূপে আপনাদের পদপ্রান্তে উপনীত হইয়া যীশুখৃষ্টের মতনই আপনাকে ভক্তি করিবেন। আমাদের এই আদর্শ মহান্ ও দুঃসাধ্য, কিন্তু এই আদর্শকে ধরিয়া তাহার অনুযায়ী জীবন গঠন করিবার জন্য এখন হইতেই আমাদের সচেষ্ট হওয়া উচিত। এই আদর্শকে সদাসর্ব্বদা আমাদের চিত্তে জাগ্রত করিয়া রাখিতে হইবে, দেশবাসীদের কাছে ইহা প্রচার করিতে হইবে এবং ইহা অনুসরণ করিবার জন্য তাহাদিগকে বার বার আহ্বান করিতে হইবে।

পাশ্চাত্য জাতিদের কাছে আমাদের একটি বিশেষ শিক্ষনীয় বিষয় আছে। সেটি হইতেছে তাহাদের আজ্ঞানুবর্ত্তিতার গুণ। আমাদের দেশের হাজার হাজার লোক হুকুম চালাইতে চায়, কিন্তু একটিমাত্রও আদেশ পালন করিতে ইচ্ছুক ও সক্ষম এমন লোক আমাদের মধ্যে অতি অল্পই দেখিতে পাওয়া যায়। আজ্ঞাবাহী সৈনিকের কার্য্যে অভিজ্ঞ ও নিপুণ না হইলে কোন ব্যক্তিই সেনাপতি হইবার যোগ্যতা লাভ করিতে পারে না। ব্যক্তিবিশেষকে নয়, পরন্তু কোন উচ্চনীতি অথবা কোন সুমহান আদর্শকেই আমাদের মানিতে হইবে, সুতরাং আপনারা কেহ কি কোন উচ্চনীতি অথবা আদর্শকে কার্য্যতঃ মানিতে প্রস্তুত আছেন? যদি ভবিষ্যতে জন-সমাজের নেতা হইবার অভিলাষ আপনাদের থাকে তাহা হইলে আপনারা আজ্ঞানুবর্ত্তিতার গুণ অভ্যাস করিতে আরম্ভ করুন। পাশ্চাত্য জাতিদের মধ্যে এই আজ্ঞানুবর্ত্তিতার গুণ সর্ব্বাপেক্ষা অধিক। তাঁহারা নিজেদের জাতীয় আদর্শের

প্রতি অতিশয় একনিষ্ঠ। আমাদের জাতীয় আদর্শ কী হওয়া উচিত তাহা আজও পর্য্যন্ত নির্ণীত হয় নাই। কিন্তু আমাদের জাতীয় আদর্শকে নিশ্চয়ই নির্ণয় করিতে হইবে—পাশ্চাত্য জাতিদের অথবা তাহাদের সভ্যতা ও সংস্কৃতির প্রতিনিধিদের বিরুদ্ধে ঘৃণা ও বিদ্বেষের হিংস্র মনোবৃত্তিকে পরিপোষণ না করিয়া এই আদর্শ আমাদিগকে নির্ণয় করিতে হইবে।

পাশ্চাত্য জাতিদের প্রতি আমাদের প্রেম, সহৃদয়তা ও স্বার্থত্যাগের ভাবই প্রদর্শন করা উচিত এবং মনে করিতে হইবে আমাদেরই মতন তাঁহারাও সেই একই বিশ্বপিতার সন্তান। বিভিন্ন জাতিরূপে আমরা পৃথিবীর মধ্যে সভ্যতার বিভিন্ন স্তর ও সোপানে অবস্থান করিতেছি। জাতিহিসাবে উহাদের এক প্রকার আদর্শ এবং আমাদের জাতীয় আদর্শ অন্য প্রকার। বাণিজ্যবাদই পাশ্চাত্য জাতিদের আদর্শকে গড়িয়াছে এবং সেই পথেই তাহাদের আশা, আকাঙ্ক্ষা, আগ্রহ ও কার্য্যকৌশলকে পরিচালিত করিতেছে। এই বাণিজ্যবাদের আদর্শকে অনুসরণ করা আমাদের উচিত নয়—পরন্তু আধ্যাত্মিক আদর্শই আমাদের জীবনগতির পথ প্রদর্শন করিবে। কারণ ইহাই আমাদের জাতির চরম লক্ষ্য। এই বাণিজ্যবাদকে জাতীয় আদর্শ বলিয়া গ্রহণ করিলে অচিরেই আমরা এক বিলুপ্ত জাতিতে পরিণত হইব।

আজ্ঞানুবর্ত্তিতা ও সহানুভূতির গুণ আমাদিগকে অতি অবশ্যই অভ্যাস করিতে হইবে। আমাদের সকলের চেষ্টাকে

সঙ্ঘবদ্ধ করিয়া আমাদিগের মধ্যে ক্ষুদ্রাকারে বহু গণপরিষদ্ গঠন করিতে হইবে। এইভাবের গণপরিষদে আমরা কার্য্য করিবার ফলে সাধারণতন্ত্রমূলক ( Democratic ) দেশব্যাপী এক বিরাট গণপরিষদ্ গঠনপদ্ধতির প্রাথমিক বিষয়গুলি শিখিবার সুযোগ পাইব। আমেরিকা যুক্তরাজ্যে আমাদের ( শ্রীরামকৃষ্ণ-সঙ্ঘের ) বেদান্ত প্রচারের কয়েকটি সঙ্ঘ আছে। আমেরিকার সাধারণতন্ত্রের শাসনপ্রণালীর মতন ইহারাও কার্য্যনির্ব্বাহক পদ্ধতি গণতন্ত্রমূলক। প্রথমে আমাদিগকে এইপ্রকার ক্ষুদ্র ক্ষুদ্র গণপরিষদ্ গড়িতে হইবে। তাহার পর ইহারই ফলে আমরা ক্রমশঃ এক সঙ্ঘবদ্ধ জাতিতে পরিণত হইতে পারিব। সঙ্ঘবদ্ধ শক্তি ভিন্ন কোন কালেই কোন মহাকার্য্য সম্পন্ন করা যায় নাই এবং ভবিষ্যতে কোন দিন তাহা করাও যাইবে না। বর্ত্তমানে ভারতবাসী আমরা সঙ্ঘশক্তিহীন বিক্ষিপ্ত বিশৃঙ্খল জনসমষ্টি মাত্র। ভারতের এই কোটি কোটি বিক্ষিপ্ত নরনারীকে একতাবদ্ধ করা আজ একান্ত প্রয়োজন। আপনারা ভারতের এই জনশক্তিকে সঙ্ঘবদ্ধ করুন, তাহা হইলে আপনারা দেখিবেন যে, উহাদিগের শক্তি কেহই রোধ করিতে পারিবে না। অতএব আসুন, পাশ্চাত্য জাতিদিগের নিকট হইতে আমরা জাতিকে সঙ্ঘবদ্ধ করিয়া গড়িয়া তুলিবার শিক্ষা লাভ করি। ইউরোপ ও আমেরিকার জন-সমাজ একটি বিরাট যন্ত্রের ন্যায় সর্ব্বাঙ্গ সুন্দর-রূপে গঠিত। সেখানে প্রত্যেক নরনারী যন্ত্রের পৃথক পৃথক অংশের ন্যায় নিজ নিজ কাজ যথানিয়মেই করিয়া যায়। সমাজের

এই সমস্ত নরনারী সঙ্ঘবদ্ধ ও একত্রিত হইলে তাহা হইতে বিরাট শক্তির উদ্ভব হয় এবং তাহা সমগ্র জগৎকে বিচলিত করিয়া দিতে পারে।

ইউরোপীয় সভ্যতার সহিত সাক্ষাৎ সংস্পর্শে আমাদিগের যোগ সাধন করিয়া দিয়াছে বলিয়া ইংরাজ জাতির নিকট অন্ততঃ আমাদের কৃতজ্ঞ থাকা উচিত। বহুশতাব্দী ধরিয়া পৃথিবীর অন্য সমস্ত জাতিদের সহিত সম্বন্ধ বিচ্ছিন্ন হইয়া থাকার জন্য আজ আমরা এমন অবনত অবস্থায় আসিয়া পড়িয়াছি। কয়েক শতাব্দী পূর্ব্বে (ব্রাহ্মণযুগে, ও খৃষ্টীয় অষ্টম শতাব্দী হইতে অষ্টাদশ শতাব্দী পর্য্যন্ত) আমাদের পূর্ব্বপুরুষগণ নানা প্রকার অনুদার ও প্রগতি-বিরোধী সামাজিক নিয়ম প্রবর্ত্তিত ও প্রচলিত করিয়াছিলেন। তাহার ফলে আমরা বহুকাল জানিতে পারি নাই যে, পৃথিবীর অপর পৃষ্ঠে (পাশ্চাত্য জগতে) কী সমস্ত আশ্চর্য্য ব্যাপার ঘটিতেছে। আমাদের এইসব অবিবেচক পূর্ব্বপুরুষদের এই ভুলের বিষময় ফল ফলিতেছে এবং আমরা এক্ষণে সেই ভুলের কুফল ভোগ করিতেছি। কিন্তু আমাদের এক্ষণে চেষ্টা করা উচিত যাহাতে এই সমস্ত ভুল ( প্রগতিবিরোধী ও গোঁড়া সামাজিক নিয়মনীতি ) অধিকদিন আর স্থায়ী না হয়। এখন হইতে আমাদিগকে ভারতবর্ষ ছাড়িয়া দেশ ও দেশান্তরে যাওয়া আসা করিতে হইবে। বিভিন্ন জাতির সহিত মেলামেশা করিয়া তাহাদের সমস্ত গুণকে আমাদের নিজস্ব করিয়া ফেলা চাই এবং তাহার পর সমাজে সেই সমস্ত গুণকে প্রচলিত করাইতে হইবে। আসুন, আমরা

একতাবদ্ধ হই যাহাতে সমস্ত জাতি একটি অখণ্ড জাতির মতনই এক মন হইয়া স্বাবলম্বী হইতে পারে। এই সমস্ত বিষয় শিক্ষা করিয়া সেই শিক্ষাকে আমাদের প্রতিদিনকার জীবনে ফুটাইয়া তোলা উচিত। এইরূপে কার্য্য করিলেই আমরা এক মহাশক্তিতে পরিণত হইতে পারিব।

ইংরাজী ভাষা এক্ষণে জগতের অধিকাংশ জাতির ভাষা হইয়া দাঁড়াইয়াছে। ইংরাজজাতির নিকট হইতে আমরা এই আন্তর্জ্জাতিক ভাষা শিক্ষা করিবার সুযোগ পাইয়াছি বলিয়া তাঁহাদের নিকট আমাদের কৃতজ্ঞ থাকা উচিত। ইংরাজী জানা থাকিলে যে কোনও ব্যক্তি এশিয়া, ইউরোপ ও আমেরিকার প্রত্যেক স্থানেই ভ্রমণ করিতে পারে। মাদ্রাজে যাইলে দেখিবেন ইংরাজী সেখানকার কথিত ভাষা হইয়া পড়িয়াছে। বর্ত্তমানে বাঙলা ভাষাকে নিখিল ভারতীয় কথিত ভাষারূপে প্রচলিত করিবার এক প্রস্তাব উঠিয়াছে। কিন্তু তাহা হওয়া অসম্ভব এবং এইরূপ চেষ্টা ছেলেমানুষী মাত্র। হিন্দী অবশ্য ভারতের অধিকাংশ স্থলে কথিত ভাষারূপে ব্যবহৃত হয়। কিন্তু দক্ষিণ ভারতে বিশেষতঃ মাদ্রাজে অধিকাংশ ব্যক্তিই হিন্দী জানেন না, সেখানকার অধিকাংশ শিক্ষিত ব্যক্তিগণ নিজেদের মাতৃভাষার ন্যায়ই সাধারণতঃ ইংরাজীতেই কথাবার্ত্তা কহিয়া থাকেন। দক্ষিণ ভারতের লোকের চিন্তা ও মনোভাব জানাইতে হইলে আমাদিগকে ইংরাজী ভাষারই সাহায্য গ্রহণ করিতে হয়। সম্প্রতি কলম্বো হইতে কলিকাতা পরিভ্রমণ কালে আমি লক্ষ্য করিয়াছি যে, মাদ্রাজ প্রেসিডেন্সী ও

মহীশূর রাজ্যের সমস্ত প্রধান প্রধান সহরে শিক্ষিত ভদ্রলোকেরা সাধারণতঃ ইংরাজীতেই কথাবার্ত্তা বলেন। ইংরাজী ভাষার প্রকাশশক্তি আমার নিকট সহজ ও সাবলীল বলিয়া মনে হয় এবং এই ইংরাজী ভাষায় প্রকাশিত চিন্তা ও ভাবরাশি দাক্ষিণাত্য-বাসীরা সহজেই বুঝিতে পারেন। আর ইংরাজী ভাষা আমাদের দেশে প্রচলিত করিবার জন্য আমি ইংরাজদিগের নিকট নিজেকে ঋণী বলিয়া মনে করি। সকল সমাজে প্রচলিত এই ইংরাজী ভাষার অবলম্বনে আমরা আমাদের একতাবদ্ধ করিতে পারিব এবং আমাদের দেশের সমস্ত লোকই একই পতাকার নিম্নে সমবেত হইবে বলিয়া এখন অন্তত আমি মনে করি।

শুধু বাক্যের আড়ম্বরে স্বদেশী আন্দোলনকে আবদ্ধ রাখিলে চলিবে না। আমাদের দেশীয় শ্রমশিল্পের ( Industry ) উন্নতি সাধন করিতে হইবে। বহুশতাব্দী ধরিয়া এই সমস্ত জাতীয় শিল্প উপেক্ষিত হইয়া পড়িয়া আছে। এখন আমরা বুঝিতে পারিতেছি যে, শ্রমশিল্পের অবাধ উন্নতি না হইলে আমাদের জাতি সর্ব্বোতভাবে ধ্বংস প্রাপ্ত হইবে। বিশ্ববিদ্যালয় হইতে বি-এ. পাশ করিয়া কুড়ি কিংবা পঁচিশ টাকা মাহিনার কেরাণী হওয়াই আমাদের ( বাঙালীদের ) জীবনে এখন সর্ব্বোচ্চ আকাঙ্ক্ষা হইয়া দাঁড়াইয়াছে। এই আকাঙ্ক্ষা সত্য সত্যই কী মহাতী আকাঙ্ক্ষা! কেরাণী হওয়ার পরিবর্ত্তে আমরা আমাদের শক্তিসামর্থ্যকে উন্নত-শ্রেণীর জীবিকার্জ্জনের জন্য অন্য সমস্ত পথে কেন নিয়োজিত করিব না? কৃষি, বাণিজ্য, শ্রমশিল্প ইত্যাদি নানা প্রকার

বিভাগে নিযুক্ত থাকিয়া স্বদেশের আর্থিক সম্পদ বৃদ্ধির দ্বারা সুখী ও সমৃদ্ধিশালী জাতিতে পরিণত হওয়াই আমাদের উচিত। কৃষিকার্য্য ও ব্যবসায়-বাণিজ্যকে আমরা উপেক্ষা করিয়া চলিয়াছিলাম বলিয়া আমরা বর্ত্তমানে এরূপ দরিদ্র অবস্থায় পড়িয়া আছি। অবশ্য কোন কোন জেলায় বাণিজ্যের দরুণ শুল্কনীতি ( খাজনার হার ) অত্যন্তই বেশী। কিন্তু আর্থিক সম্পদ বৃদ্ধি করিবার উপায় জানা থাকিলে শুল্কের মাত্রা অত্যধিক হওয়া সত্ত্বেও জাতিহিসাবে আমরা সুখে স্বচ্ছন্দে জীবন যাপন করিতে পারি। সুতরাং আমাদের শক্তিকে ইতস্ততঃ বিক্ষিপ্ত রাখিয়া দিলে আর চলিবে না। এখনই ইহাকে কেন্দ্রীকৃত করিতে হইবে এবং সেই সমষ্টিবদ্ধ ও কেন্দ্রীকৃত শক্তিকে স্বদেশের কৃষি, শিল্প ও বাণিজ্যের উন্নতি সাধনে নিয়োজিত করিতে হইবে। কিছুদিন পূর্ব্বে নিউ ইয়র্কে সেণ্ট লুইস একজিবিসন্ (St. Louis' Exhibition) হইয়াছিল। কিন্তু দুঃখের বিষয় হিন্দুদের দ্বারা প্রবর্ত্তিত ভারতীয় চিত্রকলা অথবা ভারতজাত কোন শিল্পদ্রব্যের দোকান ( Stall ) সেই প্রদর্শনীতে দেখিতে পাইলাম না। সেই প্রদর্শনীতে দেখিলাম একজন দেশীয় খৃষ্টান, সম্ভবতঃ সে মিশনারী, একটি ছোট দোকান মাত্র খুলিয়াছে। মিষ্টার বিমগারা ( Mr. Bimgara ) নামে একজন পার্শী ভদ্রলোক তাঁহার পুত্রের সহিত এই প্রদর্শনীতে এদেশজাত কয়েকটি সুন্দর শিল্পদ্রব্যপূর্ণ একটি দোকান খুলিয়াছিলেন। কিন্তু আমি জিজ্ঞাসা করি, হিন্দুরা একতাবদ্ধ হইয়া দেশ বিদেশে নিজেদের দেশীয় শিল্পদ্রব্যের

এইপ্রকার প্রদর্শনী করেন না কেন? তাঁহারা এইরূপ করিলে বিদেশীয়দের চিত্ত ভারতের প্রতি আকৃষ্ট হইবে এবং তাঁহারা বুঝিতে পারিবেন যে, শিল্পজাত দ্রব্য উৎপাদনে ভারতবাসীরা পশ্চাৎপদ নয়। মিষ্টার বিমগারা নিউ ইয়র্কে ভারতবর্ষজাত শিল্পদ্রব্যের একটি বৃহৎ দোকান খুলিয়াছেন। ভারত হইতে নানাবিধ পণ্যদ্রব্য লইয়া গিয়া সেখানে তিনি প্রচুর অর্থ উপার্জ্জন করিতেছেন। কিন্তু বাঙালী ব্যাবসায়ীরা এইরূপ চেষ্টা করেন না কেন? আমাদের দেশের বহুলক্ষ টাকার মালিকেরা এই ব্যাপারে দেশবাসীকে সাহায্য করেন না কেন? কিন্তু এখানে একটি কথা আমি বলিয়া রাখি যে, পাশ্চাত্য জাতিদের সহিত বাণিজ্য-ব্যাপারে আমাদের দেশের লোকদের একান্তভাবে সৎ-প্রকৃতি সম্পন্ন ( honest ) হওয়া চাই। আমি যখন 'পি. য়্যাণ্ড ও কোম্পানীর' ( P & O Co. ) কোন এক জাহাজে ভারতে আসিতেছিলাম তখন ঐ জাহাজের একজন ইংরাজ যাত্রী আমার কাছে বাণিজ্য-ব্যাপারে চীনাম্যানদের সততার প্রশংসা করিয়াছিলেন। তিনি বলিলেন যে, বাণিজ্য-ব্যাপারে চীনাম্যানরা সততা-পরায়ণ এবং তাহারা নিজেদের কথা রক্ষা করিয়া চলে। 'সততাই কৃতকার্য্যলাভের সর্ব্বোৎকৃষ্ট পদ্ধতি' (Honesty is the best policy ) আর ইহাই চীনাম্যানদের ব্যবসা-ব্যাপারে মূলমন্ত্র। হিন্দু ব্যবসাদারেরাও যদি বাণিজ্য-ব্যাপারে এইরূপ সৎ হন তাহা হইলে তাঁহারাও যেখানে যাইবেন সেখানেই সম্মান ও সমাদর পাইবেন। সিংহলে আমি দেখিলাম সেখানকার চেট্টিরা

( মাদ্রাজী ধনী বণিকদের সম্প্রদায়, 'চেট্টি' কথাটি 'শ্রেষ্ঠী' শব্দের অপভ্রংশ আকার ) ইউরোপীয়ান বণিকদের ও ব্যাঙ্কারদের (Bankers) বিশেষভাবে আস্থাভাজন ও সম্মানের পাত্র। এই চেট্টিরা কোন খত ( bond ) না দিয়াও সেখানকার যে কোন ব্যাঙ্ক হইতে অনেক হাজার টাকা ধার লইতে পারে। তাহাদের মুখের কথাই লিখিত চুক্তি পত্রের ন্যায় মূল্যবান। তাঁহারা যাহা বলেন কাজেও তাহাই করেন, এই জন্য আবশ্যক-মত হাজার হাজার টাকা ধার পাইতে তাঁহাদিগকে কোনও মুস্কিলে পড়িতে হয় না। জাপানীরাও ব্যবসায়-ব্যাপারে এই প্রকার সততার নীতি অবলম্বন করে বলিয়া তাহাদের ব্যবসায় সর্ব্বদাই উন্নতি হয়। অতএব হে ভারতের যুবক বন্ধুগণ! যদি জগতের অন্য সব জাতির কাছে আমরা সম্মানিত হইতে ইচ্ছা করি তাহা হইলে সর্ব্বপ্রথম সততাপরায়ণ হওয়াই আমাদের প্রধান কর্ত্তব্য হওয়া উচিত। এইভাবে নানা-দেশের ধনী বণিক-সম্প্রদায়ের সহিত ঘনিষ্ঠভাবে মিলিত হইবার ফলে তাহাদের বাণিজ্য-কৌশল শিখিয়া ও তাহা কার্য্যক্ষেত্রে প্রয়োগ করিয়া আমরা নানাভাবে আমাদের ব্যবসায় ও অর্থনৈতিক উন্নতি সাধন করিতে পারিব। আজ পর্য্যন্তও আমাদের দেশীয় কাপড়ের কলগুলির সমস্ত প্রয়োজনীয় তাঁত ও সুতা তৈয়ারীর কল ( spinning machine ) বিদেশ হইতে আমদানী করা হইতেছে। কিন্তু এদেশেই অথবা আমাদের নিজের চেষ্টায় ঐ সমস্ত যন্ত্রপাতি আমরা

তৈয়ারী করিব না কেন ? সেই প্রচণ্ড কর্ম্মশক্তি ও সেই সঙ্ঘবদ্ধ প্রচেষ্টা আমাদের মধ্যে কোথায় যাহার দ্বারা এই মহাকার্য্য সম্পন্ন করা যায় ? আমাদিগকে আজ সর্ব্বপ্রথমে একতাবদ্ধ হইতে হইবে। দেশের লোককে বিশ্বাস করিবার জন্য আমাদের উদার মনোভাব বিকাশের অভ্যাস করা উচিত। দেশবাসীদের মধ্যে পরস্পরের মধ্যে বিশ্বাস স্থাপন ও বিশ্বাস রক্ষা করাই জাতীয় গৌরবলাভের একমাত্র রহস্য।

যদি আমরা নিজেদের উন্নতি করিতে চাই তবে আমাদের দেশবাসীদের ভালবাসিতে হইবে। ভালবাসা অর্থে একপ্রাণতার ভাব বুঝাইয়া থাকে। যেহেতু একজনের মুখের সহিত অন্য একজনের মুখের কোন সাদৃশ্য নাই সেইজন্য দেহের দিক হইতে এক হওয়ার সেরূপ কোন সম্ভাবনা হইতে পারে না। মানসিক রুচি প্রবৃত্তি অথবা বুদ্ধিশক্তির মাত্রা ও গতির দিক দিয়াও তাহা হওয়া সম্ভব নয়। কিন্তু আধ্যাত্মিকতার স্তরেই তাহা হওয়া একমাত্র হওয়া সম্ভব, কারণ স্বরূপতঃ আমরা সকলেই এক ও অভিন্ন। "শুধু তোমার প্রতিবেশীদের নয়, সমস্ত জীবকেই তুমি নিজের মতনই ভালবাসিবে"—ইহাই আমাদের ধর্ম্মের উপদেশ। কারণ পুরুষ ও নারী, জীব, জন্তু সকলের মধ্যে সেই এক পরমাত্মাই বিদ্যমান। এইখানেই সমস্ত মানবের একত্বের ভিত্তি নিহিত, কারণ বেদশাস্ত্রের মতে আমরা সকলেই অসীম আনন্দস্বরূপের সন্তান।

'হে মানবগণ তোমরা সকলেই অমৃতের সন্তান' ( শৃণ্বন্তু বিশ্বে

অমৃতস্য পুত্রাঃ)—বেদের এই মহাবাণীই যেন সর্ব্বদা আমাদের শ্রবণপথে ঝঙ্কারিত হয়। যদি আমরা সকলেই সেই অমৃতের সন্তান হইয়া থাকি তাহা হইলে আমাদের সকলের স্বরূপ আত্মার মধ্যে জাতিভেদ আজ কিসের জন্য থাকিবে? আত্মা সমস্ত জাতি ও সাম্প্রদায়িক ধর্ম্মের অতীত। আত্মা শুদ্ধস্বরূপ। মেথর ও চণ্ডাল প্রভৃতি যে সব লোককে সামাজিক অবস্থার দিক হইতে অবনত করিয়া রাখা হইয়াছে তাহাদের মধ্যেও পবিত্র অমৃতস্বরূপ পরমাত্মা বিরাজিত। মেথর ও চণ্ডালেরাও আমাদেরই মতন সেই পরমপিতা ঈশ্বরের সন্তান। অতএব আমরা তাহাদের সমান জ্ঞান করিব না কিম্বা তাহাদের সহায়তা দান করিব না কেন? তাহারা কি আমাদের ভাই নয়? এই সমস্ত চণ্ডাল ও মেথরদের যদি আমরা ভাই বলিয়া না ভালবাসি তাহা হইলে কি আমাদের সমদর্শী ঋষিদের প্রতি প্রকৃতপক্ষে অশ্রদ্ধা প্রকাশ করা হইবে না? ইহাতে কি আমাদের ধর্ম্মশাস্ত্র বেদকে অবজ্ঞা করা হইবে না? বিদ্যাবিনয়সম্পন্ন ব্রাহ্মণ, গরু, হাতী, কুকুর, চণ্ডাল প্রভৃতি সমস্ত জীবের মধ্যেই যিনি একই পরমাত্মাকে দেখিয়া থাকেন তিনিই পণ্ডিত (তত্ত্বজ্ঞানী)ও সমদর্শী [১]। ইহাই কি আমাদের ধর্ম্ম শিক্ষা দেয় নাই? এই শিক্ষার ফলে আমাদের ধর্ম্ম

১। বিদ্যাবিনয়সম্পন্নে ব্রাহ্মণে গবি হস্তিনি।
শুনি চৈব শ্বপাকে চ পণ্ডিতাঃ সমদর্শিনঃ॥
—গীতা ৫।১৮

হইতেই আমাদের একতার শক্তি জাগ্রত হইবে এবং ইহাই আমাদের সমস্ত কর্ম্মশক্তির উৎসকে নির্ম্মাণ করিবে। পাশ্চাত্য কোন বিশেষ দলের রাজনীতি কিছুকাল মাত্র স্থায়ী হয় এবং তাহারা সর্ব্বদাই পরিবর্ত্তনশীল। কিন্তু আমাদের রাজনীতির ভিত্তি শাশ্বত সত্যের উপর প্রতিষ্ঠিত এবং ইহাই চিরন্তন একতার নীতি। ইহাই আমাদিগকে সেই চরম গন্তব্য স্থলে লইয়া যাইবে; এই গন্তব্য ক্ষণস্থায়ী গন্তব্য নয়, ইহা চিরন্তন গন্তব্য, ইহা অসীম আনন্দের ধাম। আমরা সকলেই মনের সুখ ও শান্তি খুঁজিয়া বেড়াইতেছি। কিন্তু জাগতিক ব্যাপারে এই সুখান্বেষণের ফলে বিরোধ বৈষম্য সংঘর্ষ হতাশা যুদ্ধবিগ্রহ এবং আরও অনেক উপসর্গই আনিয়া দেয়। প্রকৃত সুখ ও শান্তি লাভ আধ্যাত্মিক অনুভূতির উপরেই নির্ভর করে এবং ইহা হইতে চরমে মোক্ষ অথবা মুক্তিলাভ হয়। এই মোক্ষলাভই আমাদের ধর্ম্মের চরম লক্ষ্য। এই মোক্ষলাভের জন্যই আমাদের দেশে ঋষি ও মুনিরা আপনাদের সর্ব্বস্ব ত্যাগ করিয়াছেন, রাজা ও রাজপুত্রগণ সিংহাসন ও রাজসুখ বিসর্জ্জন দিয়াছেন; সুতরাং এই মোক্ষ আমাদেরও আদর্শ হওয়া উচিত। হে আমার যুবক বন্ধুগণ, তোমরা মনে রাখিও এই মুক্তি শুধু আধ্যাত্মিক ব্যাপারেই সীমাবদ্ধ নয়, কিন্তু সামাজিক, সাংস্কৃতিক, নৈতিক ও রাষ্ট্রীয় মুক্তিলাভেও ইহা মানুষকে সমর্থ করে।

# অষ্টম পরিচ্ছেদ

## বিংশ শতাব্দীর ধর্ম্ম

বিংশ শতাব্দী বৈজ্ঞানিক আবিষ্কার ও যুক্তিবাদেরই যুগ। এই যুগে বৈজ্ঞানিক সত্যের ভিত্তিতে ও যুক্তিশীলতার উপর যাহা প্রতিষ্ঠিত ও প্রমাণিত একমাত্র তাহাই আমাদের চিত্তকে আকৃষ্ট করে। বিজ্ঞানই এখন আমাদের সমস্ত চিন্তা ও যুক্তির উপর আধিপত্য বিস্তার করিতেছে। বিজ্ঞানের প্রদর্শিত নিয়মনীতির সহিত আমাদের দৈহিক ও মানসিক সমস্ত ব্যাপারে সামঞ্জস্য রক্ষা করিয়া চলাই এখন আমাদের মনের গতি হইয়া দাঁড়াইয়াছে। আমাদের জীবনের প্রতিদিনকার সমস্ত কর্ম্ম-ব্যাপারে আমরা এখন সাধারণতঃ বৈজ্ঞানিক নিয়ম ও পদ্ধতিকে প্রয়োগ করিতে চাই। বিশ্ব-প্রকৃতিকে নিয়ন্ত্রণ করিতেছে এমন বহু নিয়ম আধুনিক যুগে বৈজ্ঞানিকগণ আবিষ্কার করিয়াছেন, সেই সব নিয়মের দ্বারাই আমরা আহার পান বেশভূষা ভ্রমণ এবং জীবনের অন্য সমস্ত কার্য্যকে পর্য্যবেক্ষণ ও নির্ব্বাহ করিয়া থাকি। এখন আর আমরা আধুনিক বৈজ্ঞানিকদের মতবিরোধী কোন বিষয়কেই গ্রহণ করিতে প্রস্তুত নয়। বিজ্ঞান প্রতিদিনই আমাদিগকে আমাদের পূর্ব্বতন ধারণা ও সংস্কারগুলিকে এবং আমাদের গৃহনির্ম্মাণ ও পুরাতন সমাজবিধির পরিবর্ত্তে নূতন নূতন সংস্কার ও রীতির পক্ষপাতী করিয়া তুলিতেছে।

বর্ত্তমান যুগে বৈজ্ঞানিক পদ্ধতিতে সত্যকে অনুসন্ধান ও গবেষণার ফলে বিশ্বব্রহ্মাণ্ডের অজানা রাজ্যের দিকে আমাদের দৃষ্টি পড়িয়াছে। বিজ্ঞানের আলোকের সাহায্যে বিশ্বব্রহ্মাণ্ড যে কী বিরাট, বিশাল ও বিচিত্র তাহা আমরা ক্রমেই জানিতে পারিতেছি। বিজ্ঞানের দ্বারাই আমরা বিশ্ব-জগতের প্রত্যেক ক্ষুদ্রাতিক্ষুদ্র অণু পরমাণু হইতে সর্ব্বাপেক্ষা বৃহদাকার পদার্থের মধ্যে কী আশ্চর্য্য সৌন্দর্য্য ও সর্ব্বাঙ্গীন গঠন নৈপুণ্য আছে তাহাও দেখিতে পাইতেছি। বিজ্ঞানই আমাদিগকে প্রকৃতির অতল গভীর রহস্যের সন্ধান দিয়াছে। সত্যান্বেষী ব্যক্তিরা বিজ্ঞানের সাহায্যেই প্রতি পদক্ষেপে অভিব্যক্তিবাদের পথ অবলম্বন করিয়া মানবের দৃষ্টির অগোচর অণু-পরমাণুরাশির উপরে ক্রীয়াশীল সমস্ত সূক্ষ্মশক্তির তথ্য অবগত হইতেছে। বিশ্ব-ব্রহ্মাণ্ডের অন্তর্গত যাবতীয় পদার্থ নানাপ্রকার উপাদানের সমবায়ে গঠিত হইয়াছে। বৈজ্ঞানিক গবেষণার সাহায্যে আমরা এই সমস্ত উপদানগুলিকে বিশ্লেষণ পদ্ধতির দ্বারা আবিষ্কার করিতে পারিয়াছি। Atom অথবা পরমাণু যে অবিভাজ্য মূল উপাদান নয় এই সত্য মানব সমাজে এতদিন জানা ছিল না। এক্ষণে বিজ্ঞানের আলোকে আমরা জানিতে পারিয়াছি Atom অথবা পরমাণু বিশ্বের আদি ও অবিভাজ্য মূল উপাদান নয়, atom-কেও বিভিন্ন অংশে বিভক্ত করিয়া দেখান হইয়াছে যে, ইহা অপেক্ষা আরও সূক্ষ্মতর উপাদান আছে। প্রত্যেক atom-কে অসংখ্য ইলেকট্রন (electron) অর্থাৎ

বিদ্যুতিন এবং প্রোটোন-এ (proton) বিভক্ত করিয়া দেখান হইয়াছে যে, ইহাদের সমবায়েই প্রত্যেকটি atom গঠিত। এই ইলেকট্রনগুলির প্রত্যেকটি যেন ইথারের শক্তিকেন্দ্র (ethereal force-centre) এবং ঋণাত্মক (negative) বৈদ্যুতিক শক্তিরই মতন সমান ক্রিয়া ও গুণসম্পন্ন। আকর্ষণ ও বিকর্ষণের নিয়মের দ্বারা পরিচালিত হইয়াই ইলেকট্রনগুলি atom (য়্যাটম) molecule (মলিকিউল) ও বিশ্বপ্রকৃতির অন্তর্গত নানাবিধ পদার্থের উপাদানরাশি উৎপন্ন করে।

বর্ত্তমান যুগে আমাদের চিত্তাকাশকে উদ্ভাসিত করিয়া জ্ঞানের নূতন আলোক প্রকাশিত হইয়াছে। এই নূতন জ্ঞানালোকের সাহায্যে আজ আমাদের নিকট এমন সব নূতন নূতন ও আশ্চর্য্য বস্তু আবিষ্কার হইয়া পড়িতেছে যাহা গত শতাব্দীর বহু মনীষীরও অজ্ঞাত ছিল। সর্ব্বব্যাপী এক শাশ্বতী মহাশক্তি (eternal cosmic energy) হইতেই বিদ্যুৎ, উত্তাপ, আলোক, গতি, মাধ্যাকর্ষণ (gravitation) প্রভৃতি এই সমস্ত বিভিন্ন শক্তিগুলি উৎপন্ন হইয়া নানারূপে প্রকাশ লাভ করিয়াছে—ইহাই বিজ্ঞানের দ্বারা আধুনিক যুগে প্রতিপন্ন হইয়াছে।

খৃষ্টীয়ানদের বাইবেল এবং আরও কোন কোন ধর্ম্মশাস্ত্রে বর্ণিত আছে যে, নির্দ্দিষ্ট সময়ের মধ্যে বিশ্বচরাচর এবং মনুষ্য ও অন্যান্য জীবজন্তুদের সৃষ্টি হইয়াছে। আধুনিক বিজ্ঞান এই সমস্ত অযৌক্তিক মতবাদ ও শিশুসুলভ বিশ্বাসকে মিথ্যা

বলিয়া প্রমাণ করিয়াছে। পক্ষান্তরে বিজ্ঞান আমাদিগকে দেখাইয়াছে যে, এই জগতের বর্ত্তমান আকারে আসা হঠাৎ একদিনে ঘটিয়া উঠে নাই, ক্রমবিকাশের নিয়ম অনুসারে নানাবিধ পরিবর্ত্তনের ভিতর দিয়া লক্ষ লক্ষ বৎসর ধরিয়া জগৎ আজ তাহার বর্ত্তমান আকারে পরিণতি লাভ করিয়াছে। বাইবেলে বর্ণিত জগৎ উৎপত্তির রূপকথা বিশেষ সৃষ্টির (special creation) মতবাদের উপরে ভিত্তি করিয়া আছে। আধুনিক বিজ্ঞানের গবেষণা ও আবিষ্কার বাইবেলের বর্ণিত জগৎসৃষ্টির অলীক মতবাদকে উচ্ছেদ করিয়া দিয়াছে।

বিংশ শতাব্দীতে জ্যোতির্ব্বিজ্ঞান এই দৃশ্যমান বিশ্বব্রহ্মাণ্ডের সম্বন্ধে বহু বিস্ময়কর ব্যাপার ও বস্তুর সন্ধান দিয়াছে। জ্যোতির্বিজ্ঞান (Astronomy) হইতে আমরা জানিতে পারিয়াছি যে, পৃথিবী হইতে সূর্য্যের দূরত্ব নয়কোটি ত্রিশ লক্ষ মাইল। অধিকাংশ গ্রহই আমাদের নিকট হইতে এককোটি মাইলেরও উর্দ্ধে অবস্থিত এবং সমগ্র সৌরমণ্ডলের (solar system) ব্যাস (diameter) ছয়শত কোটি মাইল দীর্ঘ। এই দীর্ঘ দূরত্ব পার হইয়া আমাদের এই পৃথিবীতে সূর্য্যের আলোক আসিতে প্রতি সেকেণ্ডে এক লক্ষ ছিয়াশী হাজার মাইল গতি হইলে প্রায় আট মিনিট সময় লাগে। সূর্য্যমণ্ডলের বাহিরে সর্ব্বাপেক্ষা নিকটবর্ত্তী গ্রহটি এতদূরে অবস্থিত যে, তাহার আলোক আমাদের এই পৃথিবীতে আসিতে সাড়ে তিন বৎসর সময় লাগে আবার কোন কোন তারা পৃথিবী হইতে এত দূরে অবস্থিত যে, তাহাদের যে আলোক

আজ আমরা দেখিতে পাইতেছি বহু সহস্র বৎসর পূর্ব্বে সেই আলোক প্রথমে তাহাদের মণ্ডল হইতে ছড়াইয়া পড়িয়াছিল। বোধ হয় তাহা যীশুখৃষ্টের জন্মের বহু বৎসর পূর্ব্বে কিম্বা যে সময়ের মিশরের (Egypt) পিরামিড নির্ম্মাণ করা হইয়াছিল কিম্বা বাইবেলের আদিপুস্তকে ( genesis ) বর্ণিত পৃথিবীর উৎপত্তির মতবাদ উল্লিখিত সময়েরও বহুপূর্ব্বে তাহা ঘটিয়া থাকিবে। বহুশতাব্দী পূর্ব্বে যে তারকা হইতে আমাদের পৃথিবীতে আলো আসিয়া পৌঁছিয়াছিল উক্ত সময়ে হয়তো সেই তারকা ধ্বংস প্রাপ্ত হইয়াছে। বিশ্ব-ব্রহ্মাণ্ড প্রকৃতপক্ষে যে কত বিরাট ও বিশাল তাহা আপনারা চিন্তা করিয়া দেখুন। এই সমস্ত জ্যোতিষ্কের কখন্ প্রথম উৎপত্তি হইয়াছিল সেই বহুলক্ষ বৎসর সময়ের সহিত আপনারা শৈশবকালে যে সমস্ত রূপকথার গল্প শুনিয়া জগৎস্থষ্টি সম্বন্ধে আপনারা যেসব ভ্রান্ত ধারণা করিয়া এখনও বসিয়া আছেন তাহার সহিত বর্ত্তমান যুগের বৈজ্ঞানিক আবিষ্কারের আলোকে বিশ্ব-ব্রহ্মাণ্ডের কল্পনাতীত বিশালতা তুলনা করিয়া দেখুন। ভূতত্ত্বের নানাবিধ গবেষণায় ( Geological researches ) বর্ত্তমান প্রতিপন্ন হইয়াছে যে, বাইবেলের শিক্ষা অনুযায়ী 'মাত্র ছয় হাজার বছর পূর্ব্বে মানুষ প্রথম পৃথিবীতে আবির্ভূত হইয়াছিল' এই মত আদৌ সত্য নয়। পরন্তু ভূতত্ত্ববিদ্‌দের গণনা অনুযায়ী বিভিন্ন যুগের অন্যতম মানব যুগে অর্থাৎ দশ লক্ষ বৎসর পূর্বে মানব-জাতির উৎপত্তি হইয়াছে।

শরীর-সংস্থান বিদ্যা ও শারীরবিজ্ঞানের (physiology) তুলনামূলক আলোচনার ফলে জানা গিয়াছে যে, মানুষের সহিত অন্যান্য প্রাণীদের দৈহিক গঠনের বিশেষ সাদৃশ্য আছে। বাইবেলের আদি পুস্তকে বর্ণিত বিশেষ সৃষ্টি (Special-creation) অনুযায়ী মানুষ একদিনেই উৎপন্ন হয় নাই। অতি নিম্নস্তরের জীব অভিব্যক্তিবাদের নিয়মানুযায়ী ক্রমিক উচ্চতর স্তরে উন্নত হইয়া অবশেষে মানবদেহ লাভ করিয়াছে। তাহা ছাড়াও আধুনিক উদ্ভিদ-বিজ্ঞানের গবেষণা হইতে প্রমাণিত হইয়াছে শুধু মানুষ অথবা অন্য কোন জীবদেহেই যে প্রাণ অভিব্যক্ত হইয়া থাকে এমন নয়, গাছপালার মধ্যেও প্রাণশক্তি বর্ত্তমান আছে। এক্ষণে ইহাও আমরা জানিতে পারিয়াছি যে, উদ্ভিদেরও চক্ষু এবং অন্যান্য ইন্দ্রিয় আছে এবং তাহা ছাড়া তাহাদের স্নায়ুরাশি থাকার জন্য নিঃশ্বাস লওয়া, হৃৎ-কম্পন ও সুখ দুঃখ অনুভব হওয়া প্রভৃতি কার্য্য তাহাদের দেহে ঘটিয়া থাকে। যাঁহারা বিশ্ববিখ্যাত বৈজ্ঞানিক স্যার জগদীশচন্দ্র বসু মহাশয় প্রণীত *Response in the Living and Non-living* 'চেতন ও অচেতনার প্রাণস্পন্দ' নামক গ্রন্থটি পড়িয়াছেন তাঁহাদের মনে থাকিতে পারে যে লৌহা টিন প্রভৃতি ধাতুর মধ্যেও জীবনী শক্তি বর্ত্তমান আছে এবং কোনও প্রাণীর পেশী ও মাংসতন্তুর (tissue) ন্যায় লৌহ টিন প্রভৃতি ধাতুগুলিও বিদ্যুতের স্পর্শে তখনই সাড়া দিতে পারে। ডক্টর বসুর এই আবিষ্কার জড় ও চেতন পদার্থ সম্বন্ধে আমাদের পূর্ব্বতন

ধারণাকে একেবারে বদলাইয়া দিয়াছে। বহু প্রাচীনকালে ভারত-বর্ষে প্রাচীন আর্য্যঋষিগণ বলিয়া গিয়াছেন, সমগ্রবিশ্বের প্রাণবস্তু মূলতঃ এক, অখণ্ড ও সর্ব্বব্যাপী, কিন্তু বিভিন্ন জীব ও পদার্থের মধ্য দিয়া ইহা নানাভাবে প্রকাশিত হয়। স্যার জগদীশচন্দ্র বসুর আবিষ্কারে বেদের এই প্রাচীন সত্যই সভ্যজগতে প্রমানিত ও দৃঢ়সমর্থন লাভ করিয়াছে। [১]

খৃষ্টানদের বাইবেল ও অন্যান্য ধর্ম্মশাস্ত্রে বর্ণিত আছে যে, তাঁহাদের ঈশ্বর জিহোভা নিজের অলৌকিক শক্তির দ্বারা প্রথম মানব আদমের দেহে প্রাণশক্তি উৎপন্ন করিয়াছিলেন

১। লণ্ডনে রয়্যাল সোসাইটিতে বিশ্ববিখ্যাত বৈজ্ঞানিক মনীষীদের সম্মুখে আচার্য্য স্যার জগদীশচন্দ্র বসু মহাশয় তাঁহার নিজস্ব উদ্ভাবিত ***High Magnification of Cresograph*** নামক যন্ত্রের অবলম্বনে গাছ-পালার প্রাণস্পন্দন ও সুখ দুঃখ অনুভব করিবার ক্ষমতা আছে তাহা প্রমাণ করেন। তাহা ছাড়া এক টুকরা টিন লইয়াও তিনি ঐ সভায় প্রমাণ করেন প্রকৃতপক্ষে জড়পদার্থ বলিয়া কোন বস্তু নাই। প্রাণশক্তির বিকাশের তারতম্য অনুসারেই বিশ্বজগতের সমস্ত পদার্থ চেতন ও জড় বলিয়া মনে হয়। জগতের সমস্ত পদার্থেরই প্রাণ আছে। যে পদার্থে প্রাণশক্তি সক্রিয় তাহাকেই আমরা চেতন অথবা জীব বলি এবং যে পদার্থে প্রাণশক্তির ক্রিয়া অব্যক্ত অবস্থায় থাকে সেই পদার্থকে আমরা জড় বলিয়া মনে করি। কিন্তু প্রকৃতপক্ষে বিভিন্ন আকৃতি ও প্রকৃতির সমস্ত প্রাণী ও পদার্থের এক অখণ্ড অসীম ও অবিভাজ্য প্রাণবস্তু অনুপ্রবিষ্ট হইয়া তাহাদের ঐক্যসূত্রে আবদ্ধ করিয়াছে। আচার্য্য বসু রয়াল সোসাইটিতে তাঁহার আবিষ্কারের সত্যতা প্রতিপন্ন করার পর বক্তৃতার উপসংহারে বলিয়াছিলেন: "এই ভাবে বহুবৎসর ধরিয়া অক্লান্তভাবে গবেষণা ও আলোচনার ফলে আমি আবিষ্কার করিলাম যে, এই দৃশ্যমান জগতের পশ্চাতে এক অসীম অখণ্ড প্রাণশক্তি শাশ্বত কাল ধরিয়া বিরাজিত এবং চেতন ও অচেতন যাবতীয় পদার্থকেই ঐক্যসূত্রে গ্রথিত করিতেছে। নানাবিধ ও বিভিন্ন পদার্থের পশ্চাতে এই এক তত্ত্বই চিরকাল বর্ত্তমান। বহুশতবৎসর পূর্ব্বে আমাদের পূর্ব্বপুরুষগণ তপোবনে এই সত্যকে উপলব্ধি করিয়া ঘোষণা করিয়াছিলেন: "সেই এক অনাদি সত্ত্বা সমস্ত অনিত্য পদার্থের মধ্যে অন্তর্নিহিত সমুদয় চেতন পদার্থের চৈতন্যস্বরূপ। যাঁহারা আপনাদের মধ্যে এই তত্ত্বকে উপলব্ধি করেন তাহাদেরই শাশ্বতী শান্তি লাভ হয়।

এবং তাহারই ফলে আদম জীবন্ত মনুষ্য হইয়া উঠিয়াছিলেন। [১] বাইবেলের অভিমত অনুসারে মনে হয় যেন মানুষ ছাড়া অন্য জীবেরা নিঃশ্বাস প্রশ্বাস লইতে পারে না অথবা তাহাদের প্রাণ নাই। আধুনিক যুগে প্রাণবিজ্ঞান ( Biology ) এই প্রকার যুক্তিহীন পুরাতন মতকে একেবারে বাতিল করিয়া দিয়াছে। অপরপক্ষে প্রাণবিজ্ঞান প্রমাণ করিয়াছে যে, ক্ষুদ্রাতিক্ষুদ্র প্রাণপঙ্ক, প্রাণবীজ ও জীবাণুরও ( Protoplasm, bioplasm and amoeba ) প্রাণ আছে। শুধু তাহাই নয়, প্রাণবিজ্ঞানের মতে সমগ্র বিশ্বব্রহ্মাণ্ডেই এক অখণ্ড প্রাণশক্তি অনুস্যূত ও ওতঃপ্রোত হইয়া আছে। সম্পূর্ণ অচেতন পদার্থ বলিয়া প্রকৃতপক্ষে কোন বস্তুরই অস্তিত্ব নাই। কোন অলৌকিক শক্তির ফলে মানবদেহে প্রাণশক্তি হঠাৎ উৎপন্ন হইয়া উঠে নাই, কিন্তু বিশ্বপ্রকৃতির অন্তর্গত স্বাভাবিক নিয়ম অনুসারে গাছ পালা জীব জন্তুর ন্যায় মানুষের মধ্যেও প্রাণশক্তি চিরকাল বর্ত্তমান।

মনোবিজ্ঞানের তুলনামূলক আলোচনা ও বিচারের ফলে প্রতিপন্ন হইয়াছে যে, আমাদের ন্যায় অন্যান্য জীবজন্তুদেরও সুখ-দুঃখ বোধের, ভালমন্দ বুঝিবার ও পূর্বেকার ঘটনা মনে রাখিবার এবং আরও অনেক মানসিক বৃত্তি আছে। প্রকৃতির কার্য্য-ব্যাপারে মানুষের ন্যায় অন্যান্য জীবজন্তুদেরও অস্তিত্বের

১। "And the Lord God formed man of the dust of the ground and, breathed into his nostrils the breath of life ; and man became a living soul."—Genesis, II7.

প্রয়োজন আছে। বর্ত্তমান যুগে আমরা শিক্ষা করিয়াছি যে, জড় জীবদের ন্যায় মনেরও ক্রমিক অভিব্যক্তি হইয়া থাকে। মনের গঠন সম্বন্ধে আলোচনা ও গবেষণার ফলে সম্প্রতি প্রতিপন্ন হইয়াছে যে, মনের মধ্যে ঈথার-নির্ম্মিত ( ethereal ) সূক্ষ্মতম কণারাশির স্পন্দনের ফলে যাবতীয় মানসিক বৃত্তির উদ্রেক হয়। মানব-মনের চিন্তাপ্রবাহের সহিত বাহ্যজগতে ক্রিয়াশীল জড় শক্তিপ্রবাহের ঘনিষ্ঠ ও পারস্পারিক সম্বন্ধ আছে। শারীর বিজ্ঞান ও অভিব্যক্তিবাদ এক্ষণে প্রমাণ করিয়াছে শক্তি চিরকাল একভাবেই থাকে ও তাহার ক্রিয়া বিভিন্ন আকারে হইলেও তাহাদের মধ্যে পারস্পরিক সম্বন্ধ বর্ত্তমান এবং জগতে বিভিন্ন শক্তি যে নানাভাবে কার্য্য করিতেছে তাহারা এক আদি মূলশক্তিরই নানা আকারে ও গতিতে প্রকাশ মাত্র। মনোবিজ্ঞানও দেখাইয়াছে মনের প্রত্যেক স্তরে নানাভাবে বিভিন্ন প্রকার শক্তির ক্রিয়া দেখিতে পাওয়া গেলেও তাহারা প্রকৃতপক্ষে বিভিন্ন নয় তাহাদের পশ্চাতে অচ্ছেদ্য ঐক্য সর্ব্বদা বিরাজিত।

একজনের মন হইতে অপরের চিন্তা-প্রবাহ সংক্রমণ (thought-transference ) ও অপর ব্যক্তির মনের মধ্যে চিন্তা অবগত হওয়ার ( mental telepathy বা পরচিত্তজ্ঞান ) ফলে প্রমাণিত হইয়াছে বিভিন্ন ও অসংখ্য ব্যষ্টি মনের ( individual minds ) মধ্যে একটি ঐক্যের সম্বন্ধ বর্ত্তমান। জগতের অসংখ্য মানব-মন যেন এক বিরাট

বিশ্বমনের মধ্যে বিশাল সমুদ্রে উত্থিত অগণিত আবর্ত্ত অথবা ঘূর্ণির ন্যায় বিরাজ করিতেছে। আমাদের প্রত্যেক চিন্তাই বহু দূরবর্ত্তী অথবা সন্নিকটে অবস্থিত অপর ব্যক্তিদের মনকে স্পর্শ ও প্রভাবিত করে। স্থুল জগতের দিক দিয়া বহু পরবর্ত্তী হইলেও মনোজগতের ব্যাপারে সেই দূরত্বের ব্যবধান কোনরূপেই প্রতিবন্ধক বা অন্তরায় হইতে পারে না।

বাহ্যজগতে আমরা দেখিতে পাই বেতারবার্ত্তা ( Wireless telegraphy ) আদান-প্রদানের যন্ত্র আবিষ্কারের ফলে আমরা স্থানের দূরত্বকে অনায়াসেই অতিক্রম করিয়াছি এবং ইহা হইতে প্রমাণিত হইয়াছে যে কারখানায় ডায়নামো প্রভৃতি যন্ত্রাদির সাহায্যে কৃত্রিম উপায়ে উৎপন্ন বৈদ্যুতিক শক্তি অপেক্ষা সমগ্র বায়ুমণ্ডলে পরিব্যাপ্ত বৈদ্যুতিক শক্তি কত বেশী শক্তিশালী। সেইভাবে বহুশত ক্রোশ ব্যবধানে অবস্থিত দুইব্যক্তির মধ্যে চিন্তা-বিনিময় ( thought-transference ) কার্য্যের এবং দূর অথবা নিকটের কোনও ব্যক্তির অব্যক্ত মনোভাব অবগত হওয়ার ( telepathy ) কার্য্যে প্রমাণ করিয়া দিয়াছে যে, পাশাপাশি দুইজন লোকের কথাবার্ত্তা ও ভাব-বিনিময়ের জন্য যে পরিমাণ শক্তি প্রকাশিত হয় পূর্ব্বোক্তভাবে আলাপ-আলোচনা ও ভাব-বিনিময়ের ব্যাপারে তাহা অপেক্ষাও কত অধিক গুণে কী বিরাট শক্তি নিহিত। যদি আমরা আমাদের ব্যষ্টি মনকে অসীম বিশ্ব-মনের সমান স্তরে উন্নীত করিয়া তাহার সহিত আমাদের মানসিক শক্তির ঐক্য ও সমত্ব

উপলব্ধি করিতে পারি তাহা হইলে আমাদের মধ্য হইতে অনন্ত শক্তি ও অসীম কর্ম্ম-সম্পাদনার স্ফুরণ হইবে।

প্রত্যক্ষ অভিজ্ঞতার সহিত ব্যবহারিক ক্ষেত্রে নিয়োজিত মনোবিজ্ঞান ( Applied psychology ) অধ্যয়নের ফলে আমাদের জীবন-দৃষ্টি এক্ষণে পূর্ব্বতন শতাব্দী অপেক্ষা এত অধিক দূরে প্রসারিত হইয়াছে যে, যেখানেই আমরা কোন কিছুতে জীবনের অভিব্যক্তি দেখিতে পাই সেখানেই তাহার সহিত মনের কোন না কোন প্রকার বৃত্তি কার্য্য করিতেছে ইহা নির্ণয় করিতে পারি। যে উচ্চতর নিয়মনীতি ও সূক্ষ্মতর শক্তির গতি বিশ্বজগৎকে নিয়ন্ত্রিত করিতেছে তাহাদিগকে আবিষ্কার করায় এবং আধুনিক বিজ্ঞানের নানারূপ আশ্চর্য্য যন্ত্রপাতি উদ্ভাবিত হওয়ার ফলে আমাদের এই ধারণা হইয়াছে যে, মানবের ইচ্ছাশক্তি ও বুদ্ধিবৃত্তি সেই সর্ব্বব্যাপী পরমেশ্বরের অনন্ত জ্ঞান ও অসীম ইচ্ছাশক্তিরই অস্ফুট প্রকাশ মাত্র।

মন ও জড় পরমাণু ইহারা উভয়েই দুই স্বতন্ত্র বস্তু—ইহাই ছিল বহুপূর্ব কাল হইতে প্রচলিত মানব-সমাজের ধারণা। এক্ষণে বৈজ্ঞানিকদের দ্বারা প্রমাণিত একত্ববাদ ( monism ) বর্ত্তমান যুগে ঐ পূর্বপ্রচলিত দ্বৈত মতবাদকে ( dualistic heory ) খণ্ডন করিয়া দিয়াছে। এক্ষণে আমরা জানি যে, মন ও জড় পরমাণু একই অবিকারী অবিনাশী মূল সত্তার দুই বিভিন্ন প্রকাশ [১]। এই আনন্দ অবিকারী মূল সত্তাকে আধুনিক বিজ্ঞানে

১। এবিষয়ে স্বামী অভেদানন্দ প্রণীত *Self-knowledge* ( আত্মজ্ঞান ) পুস্তকের pirit and Matter ( জীব ও জড় ) অধ্যায়ে বিশেষভাবে আলোচনা করা হইয়াছে।

'অজ্ঞাত ও অজ্ঞেয় তত্ত্ব' ( Uuknown and Unknowable ) বলিয়া অভিহিত করা হয়। মনীষী হার্বার্ট স্পেন্সার ( Herbert Spencer ) বলিয়াছেন: "জড় পরমাণু, শক্তির-গতি ( motion ) ও শক্তিবেগে ( force ) প্রকৃতপক্ষে জগতের মূল সত্ত্বা নয়, ইহারা প্রত্যেকেই সেই চরমমূল সত্ত্বারই এক একটি বাহ্য প্রতীক মাত্র।"[১] স্পেন্সার তাঁহার psychology ( মনোবিজ্ঞান ) সম্বন্ধীয় গ্রন্থেও লিখিয়াছেন: "এই মূল সত্ত্বাই মনোজগতে ও বহির্জগতে দুই বিভিন্ন ভাবে প্রকাশিত হইয়া থাকে।"[২] বহিজর্গতে এই মূলসত্ত্বা জড় পরমাণুরূপে ( matter ) প্রকাশিত হয় এবং অন্তর্জগতে মন ( mind ) রূপে ইহার প্রকাশ দেখা যায়। বৈদ্যুতিক শক্তি, মাধ্যাকর্ষণ, উত্তাপ, গতি প্রভৃতি রূপে জড়জগতে যে সমস্ত শক্তি কার্য্য করিতেছে তাহারাই আবার মনোজগতে বুদ্ধিবৃত্তি, অনুভবশক্তি, ভাবাবেগ, ইচ্ছাশক্তি ইত্যাদি রূপে প্রকাশিত ও ক্রিয়াশীল হইয়া আছে। বিশ্বজগতের মূলতত্ত্ব এক কিন্তু ইহার প্রকাশ বিচিত্র, বিভিন্ন ও বহুমুখী। সেই জন্য আধুনিক বিজ্ঞানের দ্বারা একত্ববাদের সিদ্ধান্ত: নামরূপ-যুক্ত বহুত্বের পশ্চাতে এক অখণ্ড ঐক্য তত্ত্ব বর্ত্তমান আছে। এই একত্ববাদের বৈজ্ঞানিক সত্য প্রমাণিত হওয়ার ফলেই আমরা জানিতে পারিয়াছি যে, জগৎস্থষ্টির উপাদান ও নিমিত্তকারণ মূলতঃ একই

১। "Matter, motion and force are not the reality, but the symbols of reality." —Herbert Spencer.

২। "The same reality is manifested objectively and subjectively." —Ibid.

অনাদি অনন্ত অবিকারী সর্ব্বব্যাপী সত্তা। এই মূল অনাদি সত্তাই যাবতীয় মানসিক ও জড়শক্তির চিরন্তন উৎস।

বিশ্বজগৎ হইতে সম্পূর্ণরূপে বিচ্ছিন্ন স্বর্গে অবস্থানকারী কোন এক পুরুষ (extra-cosmic Being) অনস্তিত্ব বা শূন্য হইতে এই জগৎকে সৃষ্টি করিয়াছেন আধুনিক যুগে বিজ্ঞানের কোন ছাত্রই আর ইহা বিশ্বাস করিতে পারে না। অনস্তিত্ব বা শূন্য হইতে জগৎসৃষ্টির এই কুসংস্কারপূর্ণ প্রাচীন মতবাদকে আধুনিক বিজ্ঞান অলীক বিশ্বাস বলিয়া প্রমাণ করিয়াছে। কারণ, বিজ্ঞান এসম্বন্ধে বহুবার প্রমাণ করিয়া দিয়াছে যে, জড় পরমাণু প্রভৃতির ন্যায় প্রাণবীজকেও কেহ সৃষ্টি করিতে পারে না, ইহা সম্পূর্ণরূপে উৎপত্তিহীন ও অসৃষ্ট বস্তু—ইহার ধ্বংস নাই। কার্য্য-কারণের নিয়মানুযায়ী ইহা সূক্ষ্ম ও অব্যক্ত অবস্থা হইতে স্থূল বহির্জগতে ক্রমশঃ অভিব্যক্ত হয়। এই প্রাণ-বীজের মধ্যে অসীমশক্তি ও কার্য্যকারিতা অব্যক্ত হইয়া আছে। পিতামাতা হইতে এই সন্তানের প্রাণ উৎপন্ন হয় না। সাধারণতঃ আমাদের বিশ্বাস যে, পিতামাতা হইতেই সন্তানের আত্মা জন্মগ্রহণ করে, কিন্তু প্রকৃতপক্ষে তাহা নয়; পিতামাতা শুধু সন্তানের দেহের উৎপত্তির প্রধান অবলম্বন-স্বরূপ পথ (channel) মাত্র। পিতামাতার দেহকে অবলম্বন করিয়াই জীবাত্মা তাহার নূতন দেহ সৃষ্টি করে ও তাহার মধ্যে আপনার অন্তর্নিহিত প্রাণশক্তিকে প্রকাশ করিয়া জীবজগতে আবার আসিয়া থাকে। বিশ্বজগৎ হইতে সম্পূর্ণ

বিচ্ছিন্ন কোনও এক পুরুষ 'শিশুদের জন্মকালে আসিয়া তাহাদের দেহে প্রাণের বীজকে সৃষ্টি করেন' এই প্রাচীন বিশ্বাসের ভিত্তিকে বর্ত্তমান যুগের বৈজ্ঞানিক সত্য ধূলিসাৎ করিয়া দিয়াছে। অধিকন্তু প্রাণবীজ ও প্রাণশক্তির অবিনাশিত্ব প্রমাণ হওয়ায় জন্ম ও মৃত্যুর বিষয়ে সমস্ত সমস্যা এবং পূর্বজন্ম ও পরজন্মের সত্যতা সম্বন্ধে মীমাংসা হইয়া গিয়াছে। এই জন্মই মানুষের প্রথম জন্ম নয়। আমাদের এই বর্ত্তমান দেহে জন্মগ্রহণ করিবার পূর্ব্বেও আমরা বহুবার মানব জন্ম লাভ করিয়াছিলাম এবং আমাদের এই দেহ ধ্বংস হইয়া গেলেও আমরা আরও বহুবার দেহ ধারণ করিয়া জন্মগ্রহণ করিব।

বর্ত্তমান যুগে আমরা জানিতে পারিয়াছি যে, আমরা কখনই মরিয়া যাইতে পারি না অথবা আমাদের অস্তিত্ব একেবারে বিলুপ্ত হইয়া যাইবে না। কিন্তু যতক্ষণ আমাদের প্রাণবীজ থাকিবে ততবারই নূতন নূতন দেহে তাহা বারবার প্রকাশিত হইবে। এই সিদ্ধান্ত হইতেই মানবের পুনরায় জন্মগ্রহণ অথবা পুনর্জন্মবাদের সত্যতা আমাদিগতে মানিতে হয়। [১]

কার্য্য-কারণের নিয়মানুযায়ী মানুষের স্বাধীনভাবে কর্ম্ম করিবার

১। পুনর্জন্মবাদ ও মানবাত্মার পূর্ব্বজন্ম সম্বন্ধে স্বামী অভেদানন্দ প্রণীত ***Reincarnation*** ও ***Life Beyond Death*** পুস্তকে বিশেষভাবে আলোচনার দ্বারা ইহাদের সত্যতা প্রতিপন্ন করা হইয়াছে। এই পুস্তকে খৃষ্টান, মুসলমান ও ইহুদের অবলম্বিত একজন্মবাদের প্রচলিত মতকে যুক্তিকৌশলে ও ঐতিহাসিক প্রমাণের দ্বারা খণ্ডন করিয়া স্বামিজী মহারাজ হিন্দুদের পুনর্জন্মবাদের সত্যতা প্রতিপন্ন করিয়াছেন।

ও তাহার শুভাশুভ ফল ভোগ করিবার অধিকার আছে। পুনর্জন্মবাদের ইহাও অন্যতম প্রতিপাদ্য বিষয়। নিজের অনুষ্ঠিত কর্ম্মরাশির দ্বারাই মানুষ তাহার ভবিষ্যৎকে সৃষ্টি করে। এই অনুষ্ঠিত কর্ম্মরাশির অনুযায়ী পরলোক তাহার উচ্চ অথবা নীচ গতি হয়। ইহারই ফলে মানুষ উচ্চ হইতে উচ্চস্তরে অভিব্যক্তি লাভ করিয়া আত্মার চরমগতি মুক্তিলাভ করিতে পারে। মানুষ স্বরূপতঃ অবিনাশী, এই দেহ ধ্বংস হইয়া গেলেও তাহার আত্মা স্থূল অথবা সূক্ষ্মদেহে কোন না কোন লোকে অবস্থান করিতে থাকে। এই ধারণাই আমাদের ভারতের বরেণ্য সত্যদ্রষ্টা দার্শনিকদিগের দ্বারা প্রতিপন্ন দার্শনিক মতবাদকে বুঝিতে বিশেষভাবে সাহায্য করিয়াছে। আত্মা স্বভাবতঃই অবিনাশী ও অক্ষয়—ইহাই ভারতবর্ষের প্রায় সমস্ত দার্শনিকদের সিদ্ধান্ত ও বিচার্য্য বিষয়। আধুনিক বিজ্ঞান যাহাকে প্রাণবীজ বলিয়া নির্দ্দেশ করে হিন্দু দার্শনিকগণ তাহাকেই আত্মা বলিয়া থাকেন।

এইরূপে বিজ্ঞানের বিভিন্ন বিভাগে আলোচনা করিয়া আমরা এই সিদ্ধান্তে উপনীত হইয়া থাকি যে, বৈচিত্র্যের মধ্যে একত্বকে প্রতিষ্ঠিত করাই বিশ্বপ্রকৃতির চিরলক্ষ্য। এক অনাদি অনন্ত মূলসত্তাই বিশ্বসৃষ্টির নিমিত্ত ও উপাদান কারণ। জীবগণের প্রাণবীজ কখনই কোন কালে কাহারও দ্বারা সৃষ্ট হয় নাই। তাহারা স্বতন্ত্র ভাবেই শাশ্বতকাল বর্ত্তমান আছে।

এক্ষণে এই ব্যাপারগুলি লইয়াই একেশ্বরবাদী ধর্ম্মতত্ত্বগুলির সহিত বিজ্ঞানের বিরোধ লাগিয়া আছে। প্রাচীনকালে ধর্ম্মই বিজ্ঞানের স্থান লইয়া জগতের যাবতীয় ব্যাপার এবং তাহাদের কারণগুলি নির্ণয় করিতে চেষ্টা করিত। জগতের বিভিন্ন ধর্ম্মসম্প্রদায়ের গোঁড়া প্রচারকেরা ও আচার্য্যেরা এতদিন যে সমস্ত ভ্রান্তি ও অজ্ঞানতার পরিচয় দিত আধুনিক বিজ্ঞান তাহার নিত্য নূতন আবিষ্কারের দ্বারা সেই ভুলগুলি দেখাইয়া দিতেছে। ইহারই ফলে আধুনিক বৈজ্ঞানিকদের চিন্তাধারা অগ্রগতির বহুদূর পশ্চাতে তথাকথিত ধর্ম্মযাজক, প্রচারক ও আচার্য্যেরা পড়িয়া আছে।

সাম্প্রদায়িক ধর্ম্মমত ও বিজ্ঞানের এই বিরোধ বিগত শতাব্দী হইতে চরম হইয়া উঠিয়াছে এবং সেই বিরোধ এখনও শেষ হয় নাই। ইহার ফলে সাম্প্রদায়িক ধর্ম্মগুলির মতবাদের ভিত্তি নড়িয়া উঠিয়াছে। এই সমস্ত ধর্ম্মমত ও বিজ্ঞানের মধ্যে একটি সামঞ্জস্য আনিবার অনেক চেষ্টা হইয়াছে বটে, কিন্তু তাহার কোন চেষ্টাই সফল হয় নাই। এই সব সাম্প্রদায়িক মতগুলি এখন বিজ্ঞানের সহিত সমানভাবে পা ফেলিয়া চলিবার জন্য প্রাণপণে চেষ্টা করিতেছে। ধর্ম্ম-সম্প্রদায়গুলির মধ্যে যে সমস্ত অভিমত ও জনশ্রুতির উপর ভিত্তি করিয়া প্রতিষ্ঠিত এবং যেগুলি বিজ্ঞানের বিরোধী সেগুলি এখন তাহারা এক্ষণে বাতিল করিতে বাধ্য হইতেছে।

বেশী দিনের কথা নয় ওয়েষ্টমিনিষ্টার য়্যাবের ডীন্

( Dean of Westminester Abbey ) তাঁহার কোনও এক বক্তৃতা প্রসঙ্গে বলিয়াছিলেন যে সমস্ত ব্যাপার আমাদের পূর্ব্বতন ধর্ম যাজকদের দ্বারা নির্ব্বিচারে গৃহীত হইত এখন আর সেগুলিকে পূর্ব্বেকার মতন অবিকল গ্রহণ করা যায় না। বাইবেলের প্রথম গ্রন্থে ( Genesis ) লিখিত আছে যে, এই জগৎ মাত্র ছয় দিনেই সৃষ্টি হইয়াছিল। কিন্তু এই উক্তি এখন আর আমাদিগের নিকট পূর্ব্বপ্রচলিত অর্থে গৃহীত হয় না। জেনেসিস্-এর দ্বিতীয় অধ্যায়ে লিখিত আছে যে, ঈশ্বর কাদার তাল লইয়া একটি মনুষ্যের মূর্ত্তি গড়িয়া তাহার নাকে ফুঁ দিতেই সে জীবন্ত হইয়া উঠিল এবং তাহার একটি পাঁজর লইয়া প্রথমজাতা নারী ( ইভের ) তিনি সৃষ্টি করিলেন। আগেকার অর্থে ইহাকে এখন আর ব্যাখ্যা করা চলে না। তাহা ছাড়া বাইবেলে লেখা আছে, সাপ ও গাধা কথা কহিতেছে। কিন্তু এ সমস্ত গল্পকাহিনীকে আর এখন ঐতিহাসিক ঘটনা বলিয়া স্বীকার করা যায় না। মনে হয় রূপকথার আবরণে এগুলি ধর্মোপদেশ মাত্র।”

অনেক লোক এখনও বিশ্বাস করিয়া থাকে যে, তাহাদের ধর্ম্মশাস্ত্র স্বয়ং ঈশ্বর হইতেই উৎপন্ন ( reuealed ) হইয়াছে এবং সেই জন্য তাহা সম্পূর্ণরূপে ভ্রম ও প্রমাদহীন। এই সমস্ত লোকের মানসিক অবস্থা অতিশয় শোচনীয়। জনসমাজের দৃষ্টি এখন বৈজ্ঞানিক সত্য নির্ণয়ের দিকে ধাবিত হইয়াছে এবং জগৎ

এখনও চায় ধর্ম্ম ও বিজ্ঞানের সহিত একটি সামঞ্জস্য স্থাপিত হউক।

এইরূপে মানব মনে ক্রমশঃই সত্যলাভের আকাঙ্ক্ষা বলবতী হওয়ায় ইউরোপ ও আমেরিকায় বৈজ্ঞানিক মনোবৃত্তি সম্পন্ন লোকের সংখ্যা ক্রমশঃই অধিক হইয়া উঠিল এবং তাঁহারা অতিপ্রাকৃতিক ও অলৌকিক বলিয়া অজ্ঞ জনসাধারণের সমর্থিত বাইবেল বর্ণিত সমস্ত অলীক ব্যাপারের বিরুদ্ধে তাহারা দণ্ডায়মান হইয়া সেগুলির যুক্তিহীনতা ও ভুল দেখাইতে লাগিলেন। এই অবস্থায় উপস্থিত বুদ্ধি সম্পন্ন ধর্ম্ম যাজকগণ ধর্ম্মও ও বিজ্ঞানের সহিত প্রকাশ্যভাবে বাদানুবাদ পরিত্যাগ করিয়া ঐতিহাসিক ঘটনার রক্ষা-প্রাচীরের পশ্চাতে নিজেদের গোঁড়ামী ও অন্ধবিশ্বাসগুলিকে বাঁচাইবার চেষ্টা করিতে লাগিলেন্। তাঁহারা শুধু সাম্প্রদায়িক বিশ্বাসকেই ভিত্তি নিজেদের মতামতকে রক্ষা করিতে লাগিলেন। কারণ, তাঁহাদের মতে বিশ্বাস সর্ব্ববিধ সমালোচনার অতীত বস্তু।

কিন্তু বাইবেলের প্রাচীন ও নবীন দুই পুস্তক (Old Testament and New Testament) সম্বন্ধে প্রত্নতাত্ত্বিক গবেষণা ও পরীক্ষামূলক বিচারের (Higer Criticism) ফলে বর্ত্তমান যুগের জনসমাজের মনে জ্ঞানের নূতন আলোক দেখা দিয়াছে। তাহাতে বাইবেলের ভিন্ন ভিন্ন অংশ কবে কোথায় এবং কাহাদের দ্বারা রচিত হইয়াছিল সে সমস্ত ঐতিহাসিক তত্ত্ব ক্রমে ক্রমে প্রকাশিত হইয়া

পড়িতেছে। তুলনামূলক পরীক্ষার দৃষ্টিতে যদি আমরা যদি জগতের বিভিন্ন ধর্ম্মশাস্ত্রগুলি অধ্যয়ন করি তাহা হইলে দেখিতে পাই যে একটির ন্যায় অপর ধর্ম্মসম্প্রদায়ের শাস্ত্র-গ্রন্থগুলিও প্রায় সমান বিশ্বাসই পোষণ করিতেছে। প্রত্যেক সম্প্রদায়ই বলে তাহাদের ধর্ম্মশাস্ত্র সাক্ষাৎ ঈশ্বর হইতে আগত। আবার অন্য সম্প্রদায়ের লোকেরাও নিজেদের শাস্ত্রের ঐশ্বরিক সূত্র হইতে উৎপত্তির জন্য একই প্রকার যুক্তি ও প্রমাণ দেখায়। কোন একটি ধর্ম্মশাস্ত্রকে ঈশ্বরের নিজের বাণী বলিয়া স্বীকার করিলে অপর শাস্ত্রগুলিকেও আমাদিগকে ঠিক সেইভাবেই স্বীকার করিতে হয়। দৃষ্টান্তস্বরূপে বলা এগুলি খৃষ্ঠপূর্ব্ব অষ্টম শতাব্দীর রূপকথা পৌরাণিক কাহিনীতে পরিণত হইয়াছিল। ইহুদী জাতির বিশিষ্ট ধর্ম্মনেতা ও পূর্ব্বপুরুষ এব্রাহামের ( Abraham ) সম্বন্ধে এই সুবিদ্বান অধ্যাপক বলিয়াছেন : "যাভের ( Yahaeh ) আদেশে সুদূর প্রাচ্য হইতে আনীত ও ক্যানান (Canan ) দেশকে অধিকার করিবার জন্য নির্দ্দিষ্ট প্রাগৈতিহাসিক ইজরেল ( Isarel জাতিদেরই স্বভাব ও রীতিপ্রকৃতির বিশিষ্ট প্রতীকের ন্যায় বলিয়াই/ এব্রাহামকে মনে হয়।" ইহা ছাড়া অধ্যাপক বেকন আরও বলিয়াছেন : নিউ টেষ্টামেণ্টে বর্ণিত এব্রাহাম আদৌ কোন ঐতিহাসিক ব্যক্তি নহেন, যদি তাঁহার অস্তিত্ব সত্য হয় তাহা হইলে বলিতে হইবে তিনি যাভের ( Yahaeh ) আদর্শ অনুযায়ী তাঁহার মনোনীত উত্তরাধিকারী। আসল

এব্রাহাম একটি কল্পিত আদর্শ মাত্র এবং ইঁহার বাসভূমি ইহুদী প্রবক্তা ও প্রেরিতপুরুষদের মনের মধ্যে।" বাইবেলে বর্ণিত মহাপ্রলয়ের বিশ্বপ্লাবী বন্যা ( Deluge ) এবং ইজরেলদের প্রথম প্রবক্তা নোয়ার ( Noah ) নানা জীবদের উদ্ধারকারী বিরাট নৌকা ( Noah's Ark ) প্রভৃতির কথা অধ্যাপক হাক্সলি ( Prof. Huxley ) ও উনবিংশ শতাব্দীর বহু বৈজ্ঞানিক মিথ্যা বলিয়া প্রমাণ করিয়াছেন।

মানবজাতির উৎপত্তি সম্বন্ধে ঠিক এই একই প্রকার যাইতে পারে যেমন বাইবেলকে ঈশ্বরের সাক্ষাৎ উক্তিরাশি বলিয়া মানিলে বেদকে কোরাণ ও জেন্দাবেস্তকেও ঠিক সেইরূপ ঐশ্বরিক বাণী সম্ভার বলিয়া স্বীকার করিতে হইবে। তাহা ছাড়া সমস্ত ধর্ম্মকে পাশাপাশি রাখিয়া তুলনামূলক দৃষ্টিতে আলোচনা করিলে আমরা জানিতে পারি যে কোন ঈশ্বরাগত নয়, বরং প্রত্যেকটি ধর্ম্মই মানব-মনের সত্যকে জানিবার ও বিশ্ব-রহস্যকে বুঝিবার প্রচেষ্টা হইতেই উৎপন্ন হইয়াছে।

দেশ বিদেশের বিভিন্ন পুরাণগুলি পরস্পর তুলনা করিয়া অধ্যায়নের পর দেখা যায় খৃষ্ঠানদের পৌরাণিক গ্রন্থগুলি অন্যান্য অখৃষ্ঠান ধর্ম্মের পুরাণগুলির সহিত সমান প্রকৃতিবিশিষ্ট। ইহাদের বহু কাহিনীর মধ্যে আশ্চর্য্য সাদৃশ্য দেখিতে পাওয়া যায়। এই সমস্ত পৌরাণিক গ্রন্থগুলিতে অনেক উপকথা আছে, তাহাদের মধ্যে কতকগুলি প্রাকৃতিক শক্তিসকলের উপর ব্যক্তিত্ব আরোপ করা হইয়াছে। কতকগুলি রূপকের

পরিণতি, কতকগুলি আদিম কুসংস্কারের ধ্বংসাবশেষ। আবার আরও কতকগুলি কাহিনী মহাপুরুষদের ও সিদ্ধ যোগিগণের প্রকৃত জীবনের ঘটনাবলীর অতিরঞ্জিত বর্ণনা মাত্র।

ইয়েল ইউনিভার্সিটির বিখ্যাত অধ্যাপক বেকন্ (Professor Bacon of the Yale University) বলিয়াছেন: "বাইবেলের প্রথম পুস্তক জেনোসিসে (Genesis) বর্ণিত বহু উক্তিই প্রবক্তাদের বানীর সহিত সমান প্রকৃতিসম্পন্ন। বহুশ্রেণীর জীবকে ঈশ্বরের আদেশ ও শক্তির বলে রক্ষা করিয়াছিলেন। চীন জাতীও প্রাচীন মিশরবাসীদের (Egyptian) মধ্যেও জগতের মহাপ্লাবন ও পুনরায় জীব-জন্তু ও মানবজাতীর উৎপত্তি সম্বন্ধে এইপ্রকার কাহিনীপূর্ণ পৌরাণিক গ্রন্থ আছে।

খৃষ্টানদের বিশ্বাস যীশুখৃষ্ট কোন মানুষের পুত্র নহেন। তিনি স্বয়ং ঈশ্বরের পুত্র এবং অলৌকিক উপায়ে কুমারী মেরীর তাঁহার জন্ম হইয়াছিল (Immaculate conception of the Nirgin Mary and miraculous birth of Jesus the Christ)। কিন্তু অপর ধর্ম্মসম্প্রদায়ের সংস্থাপক অবতারপুরুষেরদের শ্রীকৃষ্ণ, বুদ্ধদেব প্রভৃতি জীবন-চরিত পড়িলে দেখা যায় তাঁহাদের ও ঐপ্রকার অলৌকিক ভাবে জন্ম হইয়াছিল। এই সমস্ত অবতার ও ধর্ম্মযাজকগণ যীশুখৃষ্টের বহু শতাব্দী পূর্ব্বে আবির্ভূত হইয়াছিলেন। প্রাচীন গ্রীসের অধিবাসী

ইসাকিউলাপিয়াস-এর ( Esculapion অথবা Esclepius ) কোনও ব্যাধি আশ্চর্য্যভাবে সরাইয়া দিবার কথাপ্রসঙ্গে নিউটেষ্টামেণ্ট-এর সেণ্টমার্কে বর্ণিত যীশুখৃষ্টের দ্বারা বহুলোকের নানা দুশ্চিকিৎসা রোগ সরাইয়া দিবার কাহিনী মনে পড়ে। এইভাবে দেখা যায় আধুনিক যুগে বিজ্ঞানের গবেষণার ফলে জনশ্রুতি ও কল্পিত কাহিনীর ভিত্তিতে স্থাপিত ধর্ম্মসম্প্রদায়গুলির সমস্ত অবলম্বন একেবারে সরাইয়া ফেলিতেছে।

যাঁহারা মনে করেন শুধু বিশ্বাসের উপরেই ভিত্তি করিয়া খৃষ্টান ধর্ম্ম দাঁড়াইয়া আছেন তাঁহারা এই বিশ্বাস faith শব্দটির অপব্যয় করিয়া থাকেন। ভ্রান্তিবশতঃ অনেকে মনে করেন বিশ্বাস শব্দটির অর্থ নির্ব্বিচারে যে কোন বিষয়কেই মানিয়া লওয়া credulity। এই শ্রেণীর অধিকাংশ ব্যক্তির মতানুসারে বিশ্বাস faith অর্থে অনুভাবে কোন কিছু মানিয়া চলাকেই belief বুঝায়। যেমন ফাদার টারটুলিয়ংন ( Farther Tertullion ) বলিতেন : যেহেতু ইহা অসম্ভব ব্যাপার আর সেই জন্যই ইহাতে আমি বিশ্বাস করি ( credo quia impossibleest )। কিন্তু বৈজ্ঞানিক মনোবৃত্তিসম্পন্ন ব্যক্তিরা এই প্রকার অন্ধবিশ্বাস অথবা নির্ব্বিচারে কোনকিছু মানিয়া লওয়ার কার্য্যকে কখনই সমর্থন করিতে পারেন না। বিংশ শতাব্দীর উপযোগী ধর্ম্মাদেশের সৌধকে এই প্রকার অনিশ্চিত ঘটনার ভিত্তিতে তাঁহারা স্থাপন করিতে প্রস্তুত নহেন।

এই বিংশ শতাব্দীতে এমন এমন একটি ধর্ম্মের প্রয়োজন হইয়াছে যাহা বিজ্ঞানের দ্বারা আবিষ্কৃত সমস্ত সত্যের সহিত সামঞ্জস্য রক্ষা করিতে পারে। বৈচিত্র্যের মধ্যে ঐক্যের আবিষ্কার নীতির উপর যুগোপযোগী ধর্ম্মের ভিত্তি স্থাপিত হওয়া উচিত। এই ধর্ম্মমত যেন স্বীকার করে যে, বিশ্বজগতের নিমিত্ত কারণ ও উপাদান কারণ মূলতঃ একই।

বিংশ শতাব্দী সে ধর্ম্মকেই চায় যাহা মানুষ মাত্রেই বাক্য ও চিন্তার স্বাধীনতাকে স্বীকার ও সমর্থন করিবে যাহার সহিত আধুনিক বিজ্ঞানের গবেষণার ফলে আবিষ্কৃত শেষ সিদ্ধান্তগুলির সহিত নিজের ভাবের ঐক্য দেখাইতে পারিবে। এখনকার দিনে এমন একটি ধর্ম্মের প্রয়োজন হইয়াছে যাহার ভিত্তি যুক্তির অটল পর্ব্বতের উপর স্থাপিত এবং যাহা উচ্চশ্রেণীর অথবা সাধারণ যে কোন আপত্তি ও বিরুদ্ধ সমালোচনার ও আঘাতে আদৌ বিচলিত হইবে না। আধুনিক বিজ্ঞানের প্রকৃতি ও আদর্শ স্বাধীন চিন্তার সমর্থক। কোন ব্যক্তি অথবা পুস্তককে ইহা নির্ব্বিচারে স্বীকার করে না অথবা একেবারে অভ্রান্ত বলিয়া গ্রহণ করে না। একমাত্র সত্যকে আবিষ্কার ও শুধু সত্যের উপাসনা ইহার লক্ষ্য। সে প্রকার যে ধর্ম্মকে আমরা এই যুগের উপযুক্ত বলিয়া মনে করি তাহাও সত্তের অভেদ্য ও অচল শৈলের উপর প্রতিষ্ঠিত থাকিবে। আর এই সত্য বিজ্ঞানের দ্বারা আবিষ্কৃত ও সমর্থিত যে সত্য সেই সত্যই আধুনিক যুগের উপযোগী ধর্ম্মের ভিত্তি হইবে। ইহাই প্রকৃত ধর্ম্ম, অতএব ইহা

সমস্ত সত্যান্বেষী ব্যক্তিদের সংস্কার মুক্ত চিত্তের উপর আপনার সম্পূর্ণ প্রস্তাব বিস্তার করিতে পারিবে। বিজ্ঞান সমর্থিত এই ধর্ম্মে সাম্প্রদায়িক ধর্ম্মের মতন মুক্তির কোনও বাঁধাধরা যুক্তিহীন পরিকল্পনা থাকিতে পারিবে না। এই বিশ্বজনীন ধর্ম্মে স্বর্গ অথবা নরকে প্রচলিত গোঁড়ামী ও ভ্রান্তি ধারণা কোন স্থান থাকা উচিত নয়। অনন্ত নরকের শাস্তির ভয় এই ধর্ম্মে কোন ক্রমেই কেহ বিশ্বাস করিবে না।

আমেরিকায় সম্প্রতি প্রেততত্ত্বানুশীলন সমিতির Psychical Research Society আন্দোলন এখন সমস্ত দেশ বিদেশে ছড়াইয়া পড়িতেছে। এই সমস্ত প্রেততত্ত্ববিদ্যা সমিতির গবেষণা অনন্ত নরকের শাস্তি সম্বন্ধে প্রচলিত ভ্রান্ত বিশ্বাসের উপর মৃত্যু শেল নিক্ষেপ করিয়াছে। যে ধর্ম্মপদ্ধতির আজিকার দিনে প্রয়োজন হইয়াছে তাহা কোনও পুরোহিত-প্রথার নির্দ্দেশ মানিবে না। ধর্ম্মযাজকদের তথাকথিত ঐশ্বরিক আবিষ্কারের দাবিতে এই ধর্ম্ম আদৌ স্বীকার করিবে না। যে কোন শাস্ত্রেই হউক না কেন অন্ধভাবে তাহার অনুশাসনকে ইহা মানিয়া চলিবে না। যে সমস্ত যুক্তিহীন আচার-অনুষ্ঠান ও পূজা-উৎসব ধর্ম্মের অসার অংশ এবং যাহা মানবাত্মার মুক্তি সাধনার ব্যাপারে একান্ত প্রয়োজনীয় বলিয়া মনে হয় না বর্ত্তমান যুগের ধর্ম্ম তাদের ধরিয়া বসিয়া থাকিবে না। বিংশ শতাব্দীর সেই ধর্ম্মাচার যাহাতে যুক্তি বিরুদ্ধ ও বিজ্ঞান বিরোধী মতবাদ, বিশ্বাস প্রভৃতিকে সমর্থন করা হয় না। বিংশশতাব্দী একমাত্র

চায় সেই ধর্ম্মকে যাহা সমস্ত কুসংস্কার হইতে মুক্ত। শূন্য অথবা অনস্তিত্ব হইতে মানুষ জীব-জন্তুর উৎপত্তি হইয়াছে এই সমস্ত ভ্রান্ত মতবাদপূর্ণ ধর্ম্মমতকে যাহা স্বীকার করে না বিংশ শতাব্দীর যেই যুক্তি প্রধান ধর্ম্মেরই একমাত্র পক্ষপাতী।

বিংশ শতাব্দীর উপযুক্ত ধর্ম্মে ঈশ্বরীয় ধারণার অভিনবত্ব থাকা চাই। এই ধর্ম্মানুসারে ঈশ্বর সগুণ ও নির্গুণ এবং তাহারও অতীত! এই ধর্ম্মের ঈশ্বর সম্বন্ধে ধারণার চরমাবস্থা অথবা পরাকাষ্ঠা বিশ্বব্রহ্মাণ্ডের নির্ব্বিশেষ মুলসত্তার সহিত স্বরূপতঃ এক ও অভিন্ন হইবে। বিশ্ব-ব্রহ্মাণ্ডের এই মুলসত্তা বিভিন্ন নামে অভিহিত হইয়া থাকে। দার্শনিক স্পিনোজা (Spinoza) ইহাকে 'অদ্বৈত চিৎসত্তা' (Substistan) বলিয়াছেন, হার্ব্বার্ট স্পেন্সার্ (Herbert Spencer) ইহাকে বলিয়াছেন 'অজ্ঞেয় ও অজানিত তত্ত্ব' (Unknown and Unknowable) প্লেটো ইহার নাম দিয়াছেন 'মঙ্গলস্বরূপ' (Good), এমার্সনের নিকট ইহা 'পরমাত্মা' (Over soul), কাণ্টের মতানুসারে ইহা 'বিশ্বাতীত স্বরূপসত্ত্বা' (Ding an sich or the transcendental Thing-in-itself)। এই নামরূপাতীত নির্ব্বিশেষ সত্তা বিশ্বাতীত (transcendent) হইলেও সমগ্র বিশ্বাচরাচরে পরিব্যাপ্ত ও ওতঃপ্রোত (immanent and resident in nature)। ইনি আমাদের আত্মার আত্মা, প্রাণের প্রাণ।

কোন ও বিশেষ নাম ও রূপের দ্বারা এই অসীম চৈতন্যস্বরূপ অনাদি অনন্ত নির্ব্বিশেষ সত্তাকে কোন-কিছু দিয়া আবদ্ধ করা যায় না।

প্রকৃত পক্ষে ঈশ্বরের কোনও নাম ও রূপ নাই। কিন্তু যখনি আমরা তাঁহাকে কোন নাম ও রূপের অবলম্বনে উপাসনা করি তখনই আমরা তাহার উপর আমাদের নিজের ধারণা সংস্কার ও চিন্তারাশি অনুযায়ী তাঁহাকে এক মহান ব্যাক্তিত্বশালী বিরাট শক্তিমান পুরুষ বলিয়া মনে করি। আমাদের নিজের মনগড়া মতবাদ, কল্পনা ও ধারণার সীমায় ঈশ্বর কিসের জন্য আবদ্ধ থাকিবেন? তিনি যে অসীম ও সর্ব্বব্যাপী, তিনি আমাদের সমস্ত ধারণা ও কল্পনার অতীত এই ভাবেই তাঁহাকে আমাদের উপলব্ধি করিতে হইবে। আর এই ঈশ্বর সম্বন্ধীয় ধারণা এমনই যুক্তিপূর্ণ ও উদার হওয়া চাই যাহাতে সেই ঈশ্বর ধারণা জগতের সর্ব্বশ্রেষ্ঠ দার্শনিক মনীষীদের সর্ব্বোচ্চ আদর্শের মধ্যে ভাবের সমন্বয় ও ঐক্য দেখাইতে পারে। এই ভাবেই আমরা ধর্ম্ম ও বিজ্ঞানের সহিত সম্পূর্ণ সমন্বয় স্থাপন করিতে পারি।

বিংশ শতাব্দী চায় একমাত্র সেই ধর্ম্মকেই যাহা সকল দেশের সর্ব্বশ্রেষ্ঠ দার্শনিকদের চরম সিদ্ধান্ত গুলির সহিত স্বীয় চিন্তাধারার ঐক্য প্রমাণ করিতে পারিবে এবং যে সমস্ত নৈতিক ও আধ্যাত্মিক নিয়ম আমাদের জীবনকে নিয়ন্ত্রিত করিতেছে এই ধর্ম্ম তাহাদেরই উপর স্বীয় ভিত্তি স্থাপন করিবে। এযাবৎ

বিজ্ঞান তাহার বিভিন্ন ক্ষেত্রে যে সমস্ত সত্যকে আবিষ্কার করিয়াছে শুধু তাহাদেরই নয় পরন্তু ভবিষ্যতেও যে সমস্ত বৈজ্ঞানিক সত্য আবিষ্কৃত হইবে এই ধর্ম্মের সুবিশাল আয়তনে তাহারাও স্থান পাইবে।

আধুনিক বিজ্ঞান যেমন পূর্ব্বপ্রচলিত বিশ্বাস জনশ্রুতির প্রতি অন্ধবিশ্বাস হইতে সম্পূর্ণ মুক্ত হইয়া শুধু একমাত্র সত্যকেই সমর্থন করে বর্ত্তমান শতাব্দীর উপযোগী ধর্ম্মেরও ঠিক সেই একই প্রকার লক্ষ্য, আদর্শ ও উদ্দেশ্য থাকা উচিত। এক্ষণে এই প্রশ্ন উঠে যে, এমন কোনও ধর্ম্ম আছে কি যাহা বিজ্ঞান ও পৃথিবীর সমস্ত উচ্চাঙ্গের দার্শনিক মতাবলম্বীদের সহিত সম্পূর্ণরূপে ভাবের ঐক্য রক্ষা করিতে পারে। তাহার উত্তরে বলা যাইতে পারে—হ্যাঁ, সে প্রকার ধর্ম্ম সত্য সত্যই আছে। যাহা প্রকৃত ধর্ম্ম তাহার সহিত বিজ্ঞানের সম্পূর্ণরূপে ভাব ও আদর্শের ঐক্য আছে। প্রকৃত ধর্ম্ম ও বিজ্ঞানের সহিত কোনদিন কোনও কালে বিরোধ হয় নাই যেহেতু আদর্শের দিক দিয়া ইহাদের উভয়েরই সম্পূর্ণ সাদৃশ্য আছে।

অধ্যাপক হক্সলি ( Prof. Huxley ) বলিয়াছেন ঃ ধর্ম্মের নামে যে তথাকথিত অজ্ঞানের গুরুশিলাভার মানুষের উপর চাপিয়া বসিয়া আছে প্রকৃত বিজ্ঞান তাহা হইতে মানুষকে মুক্ত করিবার মহাকল্যাণকর কার্য্য চিরকাল ধরিয়া করিয়া যাইবে। হার্ব্বার্ট স্পেন্সার-এর ( Herbert Spencer )

মনেও ঠিক এই ধারণাই ছিল। কারণ তিনি বলিয়াছেন : ধর্ম্মের যে সর্ব্বপেক্ষা নির্ব্বিশেষ সত্য তাহার সহিত বিজ্ঞানের সর্ব্বাপেক্ষা নির্ব্বিশেষ ( abstract ) সত্যের স্বরূপগত ঐক্য থাকা চাই এবং এই ঐক্যের মধ্যেই ধর্ম্ম ও বিজ্ঞানের সমন্বয় সম্ভব। বিজ্ঞান ও ধর্ম্মে আপাতঃদৃষ্টে অনেক প্রভেদ ও বিরোধী ভাব দেখা যায়। কিন্তু আমাদের দৃষ্টিভঙ্গী এমন উদার ও উন্নত হওয়া চাই যাহাতে আমরা অনুভূতি ও ধারণার এমন এক উচ্চস্তরে উঠিতে পারিব যেখান হইতে আমরা দেখিতে পাইব বিজ্ঞান ও ধর্ম্মের সমস্ত বিরোধীভাব এক বিশ্বজনীন ঐক্যের মধ্যে নিমগ্ন হইয়া গিয়াছে। এই ঐক্যতত্ত্ব আবিষ্কারের ফলে মানবের চিন্তাজগতে এক বিরাট পরিবর্ত্তন দেখা দিবে এবং তাহার ফল অতিশয় কল্যাণকর হইবে। এই বিষয়ে চেষ্টা করা সর্ব্বোতভাবেই সমীচীন হইবে।”

বিজ্ঞান ও ধর্ম্মের মধ্যে ঐক্যতত্ত্ব উপলব্ধি করিবার দিন এখন আসিয়াছে। জগতের বিখ্যাত ধর্ম্মমতগুলির মধ্যে কোন্‌টি বৈচিত্র্যের মধ্যে একত্বকে উপলব্ধির উপর ভিত্তি করিয়া আছে, এবং এক অপরিণামী অনাদি অনন্ত সত্ত্বাকে বিশ্বজগতের যুগপৎভাবে নিমিত্ত ও উপাদান কারণ বলিয়া স্বীকার করে—ইহা তন্ন তন্ন করিয়া সংস্কারমুক্ত বুদ্ধিতে ও নিরপেক্ষভাবে অনুসন্ধান করা আমাদের পক্ষে একান্ত প্রয়োজনীয় কর্ত্তব্য।

আমরা যদি ইহুদী ধর্ম্ম, খৃষ্টান ধর্ম্ম, মুসলমান ধর্ম্ম জরথুস্ত্রীয়

ধর্ম্ম এবং অন্যান্য ধর্ম্ম মতগুলি বিশেষ যত্নের সহিত পরীক্ষা করিয়া দেখি তাহা হইলে দেখিব যে, বৈচিত্র্যের মধ্যে একত্ব রূপ নীতির উপর তাহাদের ভিত্তি স্থাপিত নয়; কারণ তাহারা একজন কল্যাণকারী ঈশ্বর ও আর একজন অশুভকারী ঈশ্বরের অস্তিত্বে বিশ্বাস করে, অর্থাৎ তাহারা ভগবান ( Creator of good ) এবং শয়তানকে ( Creator of evils ) মানিয়া থাকে। ইহাই তাহাদের ধর্ম্মের প্রধান শিক্ষা। এই ধর্ম্মমতগুলি দুইটি স্বতন্ত্র প্রকৃতিসম্পন্ন ঈশ্বরে বিশ্বাসী ( Dualistic ), ইহাদের মতে কল্যাণময় ঈশ্বরের সহিত চিরকাল অশুভকারী ঈশ্বরের বিরোধ লাগিয়াই আছে। সুতরাং তাহাদের ধর্ম্মগুলি বৈচিত্র্যের মধ্যেই একত্ব অর্থাৎ বিশ্বজগতে আপাতবিরোধী বহুবিধ ব্যাপারের পশ্চাতে যে ঐক্যতত্ত্ব আছে এই শিক্ষা দেয় না। জগতের চরমতত্ত্ব এক ও অদ্বিতীয় অনাদি অনন্ত সত্যের পরিবর্ত্তে ইহারা জগতের দুইটি মূলকরণ আছে ইহাই বিশ্বাস করে। বৌদ্ধধর্ম্মও বৈচিত্র্যের মধ্যে একত্ব ( Uuity in variety ) তত্ত্বকে শিক্ষা দেয় না।

পৃথিবীতে মাত্র একটি ধর্ম্মই আছে যাহা বৈচিত্র্যের মধ্যে একত্ব ( Unity in diversity ) বর্ত্তমান—এই শিক্ষা মানবজাতিকে প্রাগৈতিহাসিক অতীত কাল হইতে বহু শতাব্দী ধরিয়া শিক্ষা দিয়া আসিতেছে। এই ধর্ম্ম বেদান্তপ্রতিপাদ্য সনাতন ধর্ম্ম। এই ধর্ম্মকেই এক্ষণে সমগ্র জগতে প্রচার করা উচিত। আমরা

উপনিষদে দেখিতে পাই: "একই অগ্নি যেরূপ জগতে প্রবিষ্ট হইয়া বিভিন্ন প্রকার দাহ্য পদার্থের আকৃতি অনুসারে বিভিন্নরূপে প্রতীয়মান হইয়া থাকে, সেইরূপ সর্ব্বভূতের অন্তরে অবস্থিত আত্মাও এক হওয়া সত্ত্বেও নানাপ্রকার নাম ও রূপযুক্ত জীবদিগের উপাধি অনুযায়ী ভিন্ন ভিন্ন বলিয়া দেখাইতেছে কিন্তু প্রকৃতপক্ষে তিনি এক ও অপরিণামী অবস্থাতেই থাকেন। নাম ও রূপ ভিন্ন হইলেও অথবা সমস্ত জীবের আকৃতির ও শ্রেণীর বিভিন্নতা থাকিলেও তাহাদের স্বরূপ-সত্তারূপ আত্মা চিরকালই এক। দেহের বিকৃতি ও পরিণামের সহিত আত্মার কখনও বিকার ও পরিবর্ত্তন হয় না। আত্মা নিত্য, নির্ব্বিকার, নিরাময় ও নির্লিপ্ত।" [১] উপনিষদে আবার বলা হইয়াছে: "বায়ু সদা সর্ব্বদাই এক এবং সমগ্র জগতে সকলের ভিতর পরিব্যাপ্ত। যেসমস্ত পদার্থের মধ্য দিয়া বায়ু প্রবাহিত হয় তাহাদের আকৃতি অনুযায়ী বায়ুকে সেই আকৃতিযুক্ত বলিয়াই লোকে মনে করে। আত্মাও সেইপ্রকারে সর্ব্বজীবের মধ্যে পরিব্যাপ্ত। জীবদিগের নানাজাতি ও নানাবিধ নাম-রূপের জন্য তাহারা আপাতঃদৃষ্টে ভিন্ন ভিন্ন বলিয়া মনে হয়। [২] কিন্তু প্রকৃতপক্ষে তাহাদের অস্তিত্বের মূলভিত্তি আত্মা এক

১। অগ্নির্যথৈকো ভুবনং প্রবিষ্টো, রূপং রূপং প্রতিরূপো বভূব।
একস্তথা সর্ব্বভূতান্তরাত্মা, রূপং রূপং প্রতিরূপো বহিশ্চ॥
—কঠোপনিষৎ ২।২।৯

২। বায়ুর্যথৈকো ভুবনং প্রবিষ্টো, রূপং রূপং প্রতিরূপো বভূব।
একস্তথা সর্ব্বভূতান্তরাত্মা, রূপং রূপং প্রতিরূপো বহিশ্চ॥
—কঠোপনিষৎ ২।২।১০

ও অখণ্ড। এই অসীম অখণ্ড সত্তাই সমগ্র বিশ্বচরাচরের প্রাণ, ইহাই সমস্ত জীবের জীবনীশক্তি। এই অসীম ও অখণ্ড প্রাণের স্পন্দনের ফলেই মন, ইন্দ্রিয়শক্তি, কঠিন, তরল ও বাষ্পীয় পদার্থ এবং সমস্ত দেশের ( space ) অভিব্যক্তি হইয়াছে [১]। একমাত্র বেদ ভিন্ন পৃথিবীর আর কোনও ধর্ম্মশাস্ত্রে এই প্রকার উচ্চতত্ত্ব বর্ণিত হয় নাই।

বেদান্ত প্রতিপাদ্য ধর্ম্ম কোনও বিশেষ নামে অথবা বিশেষ আকারে আবদ্ধ নয়। বিজ্ঞানের রীতি প্রকৃতির সহিত ইহার সম্পূর্ণ সামঞ্জস্য বর্ত্তমান আছে। বিশ্বজগতের নিমিত্ত ও উপাদান কারণ মূলতঃ এক অবিনাশী নির্ব্বিশেষ অনাদি ও অনন্ত সত্তা আর বেদান্ত ইহাই শিক্ষা দেয়। ক্রমিক অভিব্যক্তির ফলেই এই বিশ্বজগৎ এবং যাবতীয় জীব ও জড়পদার্থের উৎপত্তি ইহাও বেদান্ত ধর্ম্মের প্রদত্ত শিক্ষাসমূহের মধ্যে অন্যতম। বাইবেল প্রভৃতি গ্রন্থে বর্ণিত ছয়দিনেই জগতের সৃষ্টির বিশেষ মতবাদকে ( Special Creation ) বেদান্ত স্বীকার করে না। কি ভাবে ক্রমিক অভিব্যক্তির ফলে এই পরিদৃশ্যমান বিশ্বজগতের উৎপত্তি হইয়াছে সে সম্বন্ধে বেদে এইরূপ বর্ণনা আছে: "সেই নির্ব্বিশেষ অনাদি অনন্ত পরম সত্তা হইতে আকাশ ( দেশ ) অভিব্যক্ত হইল। আকাশ হইতে বায়ুর উৎপত্তি, বায়ু হইতে অগ্নি উৎপন্ন

---

১। এতস্মাজ্জায়তে প্রাণো মনঃ সর্ব্বেন্দ্রিয়াণি চ।
খং বায়ুর্জ্যোতিরাপঃ পৃথিবী বিশ্বস্য ধারিণী॥
—মুণ্ডকোপনিষৎ ২।১।৩

হইল। অগ্নি হইতে জল, জল হইতে মৃত্তিকা, মৃত্তিকা হইতে উদ্ভিদ, তাহার পর কীট পতঙ্গ সরীসৃপ পশুপক্ষী অবশেষে মানব-জাতি উৎপন্ন হইয়াছে। [১] এই মানবই ক্রমে ক্রমে উন্নত হইয়া দিব্যদ্রষ্টা মহামানবে পরিণতি লাভ করিয়াছে। এই ভাবে বেদান্ত প্রমাণ করিয়াছে যে, এই সমগ্র বিশ্বচরাচরের নানাবিধ জীব ও পদার্থের বৈচিত্র্যের পশ্চাতে এক অপরিণামী নিত্যবস্তু বিদ্যমান আছে। এই মূলসত্ত্বা ব্রহ্মের অনির্ব্বচনীয় শক্তি বা প্রকৃতি হইতেই সমগ্র জীব-জগতের অভিব্যক্তি হইয়াছে। এই প্রকৃতি এক ও বিশ্বব্যাপিনী। বেদান্তের মতে ঈশ্বর ব্যক্তিত্বশালী (সগুণ) আবার সর্ব্বব্যক্তিত্বের অতীত (নির্গুণ) উভয়ই। বেদান্তের মতে শূন্য অথবা অনস্তিত্ব হইতে সমস্ত জীবের উৎপত্তি হয় নাই, পরন্তু জীব মাত্রেই নিত্য—তাহাদের মধ্যে অবিনাশী প্রাণের বীজ বর্ত্তমান আছে এবং তাহারা কার্য্য-কারণের নিয়মসূত্রে আবদ্ধ। জীবমাত্রেই জন্ম-মৃত্যুহীন এবং তাহাদের ধ্বংস নাই। জীবের স্বাধীনভাবে কর্ম্ম করিবার অধিকার আছে কিন্তু তাহার কর্ম্মফল দান করেন স্বয়ং ঈশ্বর। প্রাণীগণ সর্ব্বদা নিজের অন্তর্নিহিত

১। (ক) প্রাণো হ্যেষ সর্ব্বভূতৈর্ব্বিভাতি
—মুণ্ডকোপনিষৎ ৩।১।৪

(খ) "যদিদং কিঞ্চ জগৎ সর্ব্বং প্রাণ এজতি নিঃসৃতম্।"
—কঠোপনিষৎ ৩।২।২

(গ) "তস্মাদ্বা এতস্মাদাত্মন। আকাশ সম্ভূতঃ। আকাশাদ্বায়ুঃ। বায়োরগ্নিঃ। অগ্নেরাপঃ। অদ্ভ্যঃ পৃথিবী। পৃথিব্যা ওষধয়ঃ। ওষধিভ্যোঽন্নম্। অন্নাদ্রেতঃ। রেতসঃ পুরুষঃ। স বা এষ পুরুষোঽন্নরসময়ঃ।
—তৈত্তিরীয়োপনিষৎ ২।১

শক্তির বিকাশ করিবার চেষ্টা করিতেছে। মন ও জড় পদার্থ ( mind and matter ) একই নিত্য সত্তারই দুইটি বিভিন্ন প্রকাশ মাত্র এবং ইহাও বেদান্ত শিক্ষা দান করে।

বিশ্ববৈচিত্র্যের পশ্চাতে সত্তার একত্ব বিরাজিত আর আধুনিক যুগের চিন্তাধারার ইহাই বিশেষত্ব। আধুনিক যুগের এই বৈজ্ঞানিক তত্ত্বকে বহুসহস্র বৎসর পূর্ব্বে ভারতের প্রাচীন সত্যদ্রষ্টা ঋষিবৃন্দ আবিষ্কার করিয়াছিলেন সুতরাং এই বিষয় কি বিশেষভাবে লক্ষ্য করিয়া দেখিবার যোগ্য নয় ? তাঁহাদের মতে এক অদ্বিতীয় অনাদি সত্তাই জগতের সর্ব্বজীব ও পদার্থের মূলভিত্তি, তাহাদের নিমিত্ত ও উপাদান কারণ। সমস্ত আপেক্ষিক সত্যের মধ্যে ইহাই নিরপেক্ষ ও অপরূপ সত্য। ভারতীয় ঋষিবৃন্দের দ্বারা আবিষ্কৃত এই প্রাচীন সত্যই আধুনিক বিজ্ঞানের আলোকে দৃঢ়ভাবে সমর্থিত ও প্রমাণিত হইয়াছে। দেশ বিদেশের মনীষিগণ বিভিন্ন দৃষ্টিভঙ্গী হইতে বিশ্বের মূলতত্ত্ব নির্ণয়ের জন্য আপনাদের ভাবনা ও চিন্তাশক্তির স্বাতন্ত্র্যের বিষয়কে পৃথক পৃথক পথে অনুসন্ধান করিলেও অবশেষে তাঁহারা একই চরম-সিদ্ধান্তে উপনীত হইয়াছেন। আধুনিক যুগে এই সত্যকেও বিজ্ঞান প্রমাণ করায় ঋষিদের এই উক্তির সত্যতা আবার নূতন ভাবে প্রতিপন্ন হইয়াছে। প্রাচীন ভারতের সত্যদ্রষ্টা ঋষিগণ আপনাদের নিজস্ব দৃষ্টিভঙ্গী ও ধারণা হইতে এই সত্যকে স্বরূপগত ভাবে দেখিয়া অবশেষে এই যুক্তিদৃঢ় সিদ্ধান্তে জ্ঞানের চরম গন্তব্যস্থলে উপনীত হইয়াছিলেন। অন্যদিকে আধুনিক

বৈজ্ঞানিকদের লব্ধ জড়পদার্থসকলের বিষয়গত দৃষ্টিভঙ্গী হইতে মূল সত্যকে নির্ণয়ের অন্বেষণ করিতে করিতে সেই একই চরম গন্তব্যস্থলে উপনীত হইয়াছেন। এই দুই বিভিন্ন দৃষ্টিভঙ্গীর সমপ্রকৃতি আবিষ্কারের ফলে প্রকৃত ধর্ম্ম ও প্রকৃত বিজ্ঞানের মধ্যে অতি আশ্চর্য্য সমন্বয় স্থাপিত হইবে।

আধুনিক বিজ্ঞান কার্য্য-কারণবাদের মধ্যে নিহিত সত্যের উপযোগিতা সবেমাত্র আরম্ভ বুঝিতে করিয়াছে। প্রত্যেক পদার্থের মধ্যে তাহার কারণ অব্যক্ত অবস্থায় থাকে, যেহেতু কার্য্যই কারণের স্থূল অভিব্যক্ত রূপ। অতএব কার্য্য ও কারণ একই পদার্থেরই ব্যক্ত ও অব্যক্ত অবস্থা মাত্র। এই সত্য পাশ্চাত্যের বৈজ্ঞানিক ও দর্শনিকগণও এক্ষণে অল্পাধিক অনুভব করিতেছেন। কিন্তু বহু শতবৎসর পূর্ব্বে ভারতে এই সত্য সর্ব্বপ্রথমে শিক্ষা দেওয়া ও প্রচার করা হইয়াছিল।

বিশ্বজগতের ভিত্তিস্বরূপ অবিনাশী সত্যকে আবিষ্কার করিবার জন্য বিজ্ঞান অবিশ্রান্ত চেষ্টা করিতেছে। আর এই বিশ্বজনীন শাশ্বত সত্যকে উপলব্ধির জন্যই ধর্ম্মের সমস্ত প্রচেষ্টা নিযুক্ত হইয়া আছে। কিন্তু এই সার্ব্বজনীন শাশ্বত সত্যের উপাসনা তখনই সম্ভব যখনই ইহাকে যথাযথ বৈজ্ঞানিক পদ্ধতি অনুসারে আবিষ্কার করিতে পারা যাইবে। সত্যকে আবিষ্কারের উপরেই সত্যের উপাসনা নির্ভর করে। শাশ্বত সত্যের সহিত আমাদের পরিচয় না থাকিলে তাহার উপাসনা করা কী প্রকারে আমাদের পক্ষে সম্ভব হইতে পারে? আধুনিক বিজ্ঞানের

সর্ব্বোচ্চ সিদ্ধান্তগুলির সহিত যে সমস্ত বিষয়ের প্রকৃতিগত সাদৃশ্য ও ঐক্য নাই সেগুলিকে আমাদের বর্জ্জন করিতে হইবে। সুতরাং আমি পূর্ব্বেই বলিয়াছি যে, বেদান্তের এই বিশ্বজনীন ধর্ম্মের বিশেষ কোন নাম নাই। ইহা সম্পূর্ণরূপেই এক এবং জগতের সমস্ত ধর্ম্মমতকে আপনার অঙ্গীভূত করিয়া ফেলিতে পারে। অন্যান্য ধর্ম্মমতের অস্তিত্ব অল্পাধিক পরিমাণে কোন না কোন মহামানবের ব্যক্তিত্বের উপর নির্ভর করিয়া আছে। এই জন্য সেগুলি কখনও বেদান্তের ন্যায় বিশ্বজনীন ধর্ম্ম হইতে পারে না। খৃষ্টান ধর্ম্ম যীশুখৃষ্টের ব্যক্তিত্বকে অবলম্বন করিয়া দাঁড়াইয়া আছে। বৌদ্ধধর্ম্ম বুদ্ধদেবের ব্যক্তিত্বের উপরেই নিজের ভিত্তি স্থাপন করিয়াছে। মুসলমান ধর্ম্মের অস্তিত্ব মহম্মদের জীবন ও বাণীর উপরেই নির্ভর করিয়া আছে। খৃষ্টিয়ান সায়েন্সের ভিত্তি মিসেস এডি-র (Mrs E. Baker Eddy, 1821-1910 A. D.) জীবন ও কার্য্যাবলীর উপরেই স্থাপিত। কোনও মহামানব যতই মহৎ, জ্ঞানী ও পবিত্র হউন না কেন তথাপি তাঁহার জীবন ও বাণী কখনও সর্ব্ববাদীসম্মত আদর্শরূপে গৃহীত হইতে পারে না। এইজন্য যে সমস্ত ধর্ম্মমত কোনও মহামানবের উপরেই নিজের ভিত্তি স্থাপন করিয়াছে তাহারা কখনই বিশ্বজনীন হইতে পারে না। কারণ ব্যক্তিবিশেষ যতই মহৎ, জ্ঞানী ও পবিত্র হউন না কেন, তিনি কখনও সমস্ত মানুষের দ্বারা সমানভাবে গৃহীত হইতে পারেন না। কিন্তু বেদান্ত প্রতিপাদিত এই ধর্ম্ম কোনও

ব্যক্তিবিশেষের উপর নিজের ভিত্তিকে স্থাপন করে নাই, পরন্তু যে সমস্ত নিয়ম অনাদি কাল হইতে আমাদের আধ্যাত্মিক জীবনকে নিয়মিত করিতেছে সেই সমস্ত শাশ্বত নিয়মই এই ধর্ম্মের মূলনীতি ও সেই ভিত্তিতে ইহা স্থাপিত হইয়া আছে। বেদান্তের এই ধর্ম্ম পাঁচ সহস্র বৎসরেরও অধিক কাল হইতে বর্ত্তমান আছে এবং ভবিষ্যতেও ইহা সমগ্র জগতের ধর্ম্ম বলিয়া শতাব্দীর পর শতাব্দী একভাবে বিরাজ করিতে থাকিবে। বিশ্ব-জগতের উৎপত্তি ও অভিব্যক্তির কারণ নির্ণয় সম্বন্ধে আধুনিক বিজ্ঞান যে নিয়ম, নীতি ও পদ্ধতি অবলম্বন করিয়াছে বেদান্তও সেই নীতি ও পদ্ধতি প্রয়োগ করিয়া থাকে। জগতের সমস্ত ব্যাপারের আনুপূর্ব্বিক তথ্য নির্ণয়ের কার্য্য আধুনিক বিজ্ঞানের উপরে এক্ষণে ন্যস্ত হইয়াছে। বেদান্তের মতে প্রেম ও ভক্তির দ্বারা ঈশ্বর উপাসিত হন। ঈশ্বর অখণ্ড সত্তাবান এবং আমরা প্রত্যেকেই তাঁহার এক একটি অংশমাত্র। যীশুখৃষ্ট বলিয়াছেন: 'আমার পরম পিতা ও আমি এক' (I and my Father are one.)। বেদান্তের অন্তর্গত অদ্বৈত মতালম্বীরাও বলেন: "অহং ব্রহ্মাস্মি, সোঽহং'—আমরা প্রত্যেকেই নির্ব্বিশেষ অনন্ত সত্তা ব্রহ্মের সহিত স্বরূপতঃ এক ও অভিন্ন। আমরা প্রত্যেকেই সেই এক অদ্বিতীয় পরমাত্মারই বহুরূপে প্রতীয়মান্ প্রতিরূপ মাত্র। এই পরমাত্মাই সমগ্র বিশ্বচরাচরের একমাত্র নিয়ন্তা ও অধীশ্বর। যাঁহাকে বিশ্বজগতের স্রষ্টা বলা হয় তিনি ইহারই প্রথম অভিব্যক্তি। এই

হিরণ্যগর্ভই সর্ব্বাগ্রে জাত ও সকল জীব ও জগতের অধিপতি [১]।

যে এক মূলনীতিকে আধুনিক বিজ্ঞান আবহমান কাল ধরিয়া পালন করিয়া আসিতেছে বেদান্ত সেই নীতিকে যীশুখৃষ্টের জন্মগ্রহণের বহুশতাব্দী পূর্ব্বেই আবিষ্কার করিয়াছে। আধুনিক বিজ্ঞানে আমরা ইহার সিদ্ধান্ত এইরূপ দেখিতে পাই ঃ বিশ্বজগৎ ক্রমশঃ স্থূলভাবে অভিব্যক্ত হইতে হইতে আবার পরিণামে সূক্ষ অবস্থায় ফিরিয়া যায়। সৃষ্টির চরম অভিব্যক্তির পরে প্রলয়ে তাহা আবার কারণাকারে ফিরিয়া যায়। জগৎ সূক্ষাবস্থায় অভিব্যক্তি লাভ করিয়া যে কাল পর্য্যন্ত বর্ত্তমান থাকে তাহাকে এক একটি পর্ব্ব ( cycle of evolution ) বলা হয়। সৃষ্টির এই স্থিতিকাল বা পর্ব্ব প্রলয়ে পরিণতি লাভ করে। সৃষ্টি ( ব্যক্ত অবস্থা ) প্রলয়ের ( অব্যক্ত অবস্থার ) অনুসরণ করিতেছে আর এই নিয়ম অনাদি কাল ধরিয়া চলিয়া আসিতেছে। অতএব জগতের অভিব্যক্তির আদি অন্ত আছে কিন্তু অণু পরমাণু, শক্তি, গতি, বেগ ইহাদের কোন আদি অন্ত নাই। বিশ্বজগতের মূলসত্ত্বা অবিনাশী ও অপরিণামী, ইহার কোন আদি নাই এবং অন্তও নাই।

অতএব নাম ও রূপেরই আদি ও অন্ত থাকিতে পারে। কিন্তু প্রত্যেক জীবাত্মার দেহকে উৎপন্ন করিয়া তাহাকে প্রাণবন্ত করিয়া

১। "হিরণ্যগর্ভ সমবর্ত্ততাগ্রে ভূতস্য জাত পতিরেকাসীৎ।"

—ঋগ্বেদ ১০।১২১।১

যাহা রাখে সেই অপরিণামী সত্তার কোন আদি, উৎপত্তি অথবা কারণ নাই। প্রত্যেক জীবাত্মাই কার্য্য-কারণের সূত্রে আবদ্ধ। বেদান্তে এই কার্য্য-কারণের সূত্রকে কর্ম্মবাদ বলা হয়। এই কার্য্য-কারণ-বাদ প্রত্যেক কর্ম্ম ও তাহাদের শুভাশুভ ফলের (প্রতিক্রিয়ার) বিচারসহকারে অনুধাবন করিয়া আমরা জগতের পাপ, তাপ, দুঃখ, জরা, ব্যাধি ও যন্ত্রণাভোগ প্রভৃতি কারণের বিজ্ঞানসম্মত মীমাংসা পাইয়া থাকি। মানুষের শুভকারী একজন ঈশ্বর এবং আর একজন অহিতকারী ঈশ্বর আছেন—এইরূপ অযৌক্তিক মতবাদকে বেদান্ত কখনও স্বীকার করে না। বেদান্ত বলে জগতে ভাল যতদিন আছে ততদিন তাহার সঙ্গে মন্দও থাকিবে, ইহাদের একটি অন্যটিকে ছাড়িয়া থাকিতে পারে না। অতএব ইহাদের একটিকে গ্রহণ করিলে অপরটিকেও আমাদের গ্রহণ করিতে হইবে। এই দুই আপেক্ষিক পদার্থকে অতিক্রম করিলে আমরা উপলব্ধি করিতে পারিব যে, আত্মা ভাল মন্দ, পাপ পুণ্য, সুখ দুঃখ প্রভৃতি সমস্ত দ্বন্দ্বাবস্থার ( relativities ) অতীত। অশুভই অবিদ্যা অর্থাৎ অজ্ঞানতার অবস্থা। এই অজ্ঞানতার বশবর্ত্তী হইয়া আমরা যে কোন কার্য্যই করি সে-সমস্তই ভ্রমপূর্ণ হইয়া থাকে। এই সমস্ত ভুল করিতে করিতে পরিণামে আমরা অনেক শিক্ষা পাই। অতএব প্রত্যেক পাপকার্য্যের তাহার নিজের দিক দিয়াও উপযোগিতা আছে; কারণ এই সমস্ত ভুল করিতে করিতে অবশেষে আমরা জানিতে পারি যে, কোন সূত্র হইতে মানুষের এই পাপ-প্রবৃত্তি আসিয়া

থাকে। এই ভাবের সমস্ত পাপকর্ম্মই ভুল, এবং কোনও অজানিত প্রবৃত্তির বলে আমরা এই সমস্ত ভুল করিয়া থাকি। এই জগতে আমরা সত্যাসত্য নির্ণয় করিবার জন্যই জন্ম জন্ম ধরিয়া ক্রমাগতই চলিতেছি। এইভাবে চলিতে চলিতে অবশেষে আমরা স্থির করিতে পারি প্রকৃতপক্ষে আমাদের বাঞ্ছনীয় বস্তুটি কী? বেদান্তের মতে মানুষের হিতকারী অথবা অহিতকারী কোনই ঈশ্বর নাই। কর্ম্মবাদের রহস্য উপলব্ধি করিতে পারিলেই এই সমস্ত বৈষম্য ও বিভিন্ন প্রকৃতির ও অবস্থার যাবতীয় সমস্যাই সমাধান করা যাইবে। জগতের এই সমস্ত কর্ম্মরাশির রহস্য অবগত হইলেই আমরা জানিতে পারিব যে, ঈশ্বর কাহারও পুণ্যের পুরস্কার এবং পাপের শাস্তি দান করেন না। পাপীর শাস্তিভোগ, পূণ্যবানের স্বর্গসুখপ্রাপ্তি অথবা পাপ-কার্য্যের ফলভোগ—এসমস্ত ধারণা আমাদের ভ্রান্তি ও অজ্ঞানতার জন্যই হইয়া থাকে [১]। প্রকৃতপক্ষে এগুলি আমাদের নিজকৃত সু অথবা কু কর্ম্মেরই প্রতিক্রিয়া। প্রত্যেক মানব যে কার্য্যই করে তাহার ফল অনিবার্য্যভাবে তাহার উপরে আসিয়া পড়ে। পুণ্যের পুরস্কার বলিয়া যাহাকে আমরা মনে করি তাহাও আমাদের নিজকৃত সৎকর্ম্মরাশির অনিবার্য্য প্রতিক্রিয়া ভিন্ন আর

১। ন কর্তৃত্বং ন কর্মাণি লোকস্য সৃজতি প্রভুঃ।
ন কর্ম্মফলসংযোগং স্বভাবস্তু প্রবর্ত্ততে॥
নাদত্তে কস্যচিৎ পাপং ন চৈব সুকৃতং বিভুঃ।
অজ্ঞানেনাবৃতং জ্ঞানং তেন মুহ্যন্তি জন্তবঃ॥
—গীতা ৫।১৪-১৫

কিছুই নয়। অতএব নিজে দুঃখ কষ্ট পাইলে তাহার জন্য আমরা ঈশ্বরকে দোষী অথবা দায়ী করিব কেন ? ঈশ্বর অনন্ত প্রেমের সমুদ্র, তিনি অসীম জ্ঞানের আধার ও তিনি ন্যায়পরায়ণতার স্বরূপ।

আধুনিক বিজ্ঞানের মতে বিশ্ব-জগতের মূল কারণ অজ্ঞেয় ও অজানিত। বেদান্তের মতে বিষয়-বাসনামুগ্ধ চঞ্চল ও অশুদ্ধ মনের নিকটেই বিশ্বের মূল কারণ অজ্ঞাত ও অজ্ঞেয় হইয়া আছে। কিন্তু শুদ্ধ অপাপবিদ্ধ আত্মার দ্বারা ইহার প্রকৃতি ও স্বরূপ উপলব্ধি করা যায়। কারণ আত্মা ও ব্রহ্ম স্বরূপতঃ একই বস্তু। মন হইতে আত্মা আমাদের আরও নিকটতর। আর বিশ্বের মূলতত্ত্ব স্বরূপ যে ব্রহ্ম, তাহা আমাদেরই আত্মার আত্মা। এই নির্ব্বিশেষ শুদ্ধ চিৎসত্ত্বাই আমাদের অস্তিত্বের চির অধিষ্ঠান। মন বুদ্ধি ও ইন্দ্রিয়ের পরপারে সমাধির অতীন্দ্রিয় রাজ্যে বিশ্বের এই মুলতত্ত্বকে উপলব্ধি করা একমাত্র সম্ভব। এইরূপে আমরা বুঝিতে পারি যে, বেদান্ত আধুনিক বিজ্ঞানের একত্ববাদের (monism) সহিত সমন্বয় স্থাপন করিতে পারে। তবে আধুনিক বিজ্ঞানের একত্ববাদের প্রতিপাদ্য বস্তু জড়, ইহার মতে বিশ্বের মূল উপাদানও জড়। কিন্তু বেদান্তের মতে বিশ্বের মূলতত্ত্ব জড় নয়, ইহা অখণ্ড অসীম চৈতন্যস্বরূপ, ইহা সকল চেতনধর্ম্মী জীবেরই চৈতন্যের অনাদি কারণ। ব্রহ্ম চৈতন্যস্বরূপ ও সকল জীবেরই চেতনার কারণ ইহা স্বীকার না করিলে প্রশ্ন উঠিবে যে, তবে কোন সূত্র হইতে আমরা জ্ঞান ও বুদ্ধিবৃত্তি

লাভ করিয়া থাকি? চৈতন্য কি কখনও চৈতন্যবিহীনতা হইতে উদ্ভূত হইতে পারে? এইরূপ ধারণা অলীক, কারণ তাহা হইলে বিশ্বাস করিতে হয় যে, অনস্তিত্ব হইতেই অস্তিত্বের উৎপত্তি হইয়াছে। বেদান্তের মতে অনস্তিত্ব হইতে অস্তিত্ব এবং অস্তিত্ব হইতে কখনও অনস্তিত্বের উৎপত্তি হইতে পারে না [১]। প্রাচীন ভারতের তত্ত্বদর্শী ঋষিরা এই তত্ত্বকে নিজেরা প্রত্যক্ষ করিয়াছিলেন। অতএব বেদান্তের এই মত পাশ্চাত্যের বৈজ্ঞানিক একত্ববাদ অপেক্ষা অধিকতর যুক্তিপূর্ণ এবং ইহা বৈজ্ঞানিক নিয়মপদ্ধতিকেই আরও ঐকান্তিকতার সহিত অনুসরণ করে। একমাত্র বেদান্তই ধর্ম্মকে বৈজ্ঞানিক ভিত্তিতে স্থাপিত ও ইহার বিজ্ঞানসম্পত যুক্তিপূর্ণ ব্যাখ্যান প্রদান করিতে পারে; কারণ বিজ্ঞানের সত্য নির্ণয়ের সমস্ত পদ্ধতিকেই অবলম্বন করিয়া ও বিজ্ঞানের আলোকেই বেদান্ত স্বীয় ধর্ম্মমতকে ব্যাখ্যা করিয়া থাকে। অথবা অন্যভাবে বলিতে গেলে ব্যাপ্তিজ্ঞান (inductive) ও অনুমান (deductive) ন্যায়শাস্ত্রের (Logic) এই দুই স্বীকৃত নিয়মকে মানিয়া লইয়া বেদান্ত স্বীয় প্রতিপাদ্য সত্যকে নির্ণয় করিতে চেষ্টা করে। যুক্তিবাদের প্রাধান্য দান করাই বেদান্তের অন্যতম বিশেষত্ব। যে কোনও দার্শনিক মতবাদ (system) ন্যায়শাস্ত্রের ব্যাপ্তিজ্ঞান ও অনুমানের এই দুই নিয়মকে সমর্থন করে এবং তাহা সম্পূর্ণরূপে বৈজ্ঞানিক ভিত্তিতে প্রতিষ্ঠিত। কিন্তু আমরা যদি জগতে অন্য সমস্ত প্রচলিত ধর্ম্মমত-

১। নাসতো বিদ্যতে ভাবো না ভাবো বিদ্যতে সতঃ —ভগবদ্গীতা২।১৬

গুলিকে যেমন ইহুদীধর্ম্ম, খৃষ্টান ধর্ম্ম, মুসলমান ধর্ম্ম, জরথুস্ত্রীয় ধর্ম্ম প্রভৃতিকে যুক্তিবাদের কষ্টিপাথরে পরীক্ষা করিতে যাই তাহা হইলে আমরা প্রতিমুহূর্ত্তেই দেখিতে পাই যে, তাহারা কোনও যুক্তির সহিত সম্মুখীন হইতে পারে না, যুক্তির প্রচণ্ড আঘাতে তাহারা ছিন্ন ভিন্ন, চূর্ণ বিচূর্ণ হইয়া যায়। বেদান্তের বিশ্বজনীন ধর্ম্ম ভিন্ন আর এমন কোনও ধর্ম্ম নাই যাহা বিজ্ঞান ও যুক্তিবাদের সম্মুখীন হইতে পারে। অতএব বিজ্ঞান ও ধর্ম্মের যে বিরোধ তাহা একমাত্র বেদান্তের দ্বারাই মিটাইতে পারা যায়। মনীষী দার্শনিক হার্ব্বাট স্পেন্সার (Herbert Spencer) তাঁহার মৃত্যুর কিছুকাল পূর্ব্বে বেদান্ত সম্বন্ধে উল্লেখ করিয়া লিখিয়াছিলেন যে, তাঁহার দার্শনিক মতবাদের সাদৃশ্য রাখিতে পারে এমন একটি মতবাদ ভারতবর্ষে আছে তাহা জানিয়া তিনি অত্যন্ত আনন্দিত হইয়াছেন।

নীতিবাদের বৈজ্ঞানিক ভিত্তি স্থাপন ও তাহার যুক্তিপূর্ণ মূল নিয়মাবলী একমাত্র বেদান্তের দ্বারাই সম্ভব হইয়াছে। কারণ যাহা প্রকৃত নীতিবাদ (ethics) তাহা বৈজ্ঞানিক ভিত্তির উপরেই স্থাপিত হওয়া উচিত। তাহা না হইলে ইহার কোনই মূল্য থাকে না। যীশুখৃষ্টের প্রদত্ত নীতিশিক্ষায় বলা হইয়াছে: "তোমার প্রতিবেশীদের তুমি একান্ত আপনার জানিয়াই ভালবাসিবে" (Love thy neighbours as thy Self")। কিন্তু আমাদের প্রতিবেশীদের কেন যে আমরা ভালবাসিব এবং

এইরূপে প্রতিবেশীদের আত্মবৎ ভালবাসার সার্থকতা কি তাহার কোনও যুক্তি খৃষ্টানদের বাইবেল অথবা পাশ্চাত্যের নীতিবিজ্ঞানে আমরা দেখিতে পাই না। কিন্তু এই নীতিশিক্ষার যুক্তিশীলতা আমরা বেদান্তে পাইয়া থাকি; কারণ বেদান্ত বলে যে, 'তত্ত্বমসি' অর্থাৎ তুমি সেই সর্ব্বব্যাপী শাশ্বত অব্যয় আত্মা। তুমিই ভিন্ন ভিন্ন দেহে ভিন্ন ভিন্ন জীবরূপে প্রতিভাত হইতেছ। আপতঃদৃষ্টিতে 'বহু' বলিয়া প্রতীয়মান হইলেও তুমি ও তোমার প্রতিবেশীগণ সকলেই স্বরূপতঃ একই আত্মা। অতএব তোমার প্রতিবেশীগণ তোমারই বিভিন্ন প্রকাশ ভিন্ন আর কিছুই নয়। আমাদের প্রতিবেশীদের ভালবাসা কর্ত্তব্য, কিন্তু তাহার কারণ এই নয় যে, যেহেতু তাঁহারা আমাদের উপকার করিয়া থাকেন, পরন্তু তাঁহারা আমাদেরই সহিত স্বরূপতঃ অভিন্ন বলিয়া তাঁহাদের আত্মবৎ ভালবাসা আমাদের একান্ত কর্ত্তব্য। আমাদের প্রতিবেশীগণ, সমাজভুক্ত প্রত্যেক নরনারী এবং সমগ্র মানবজাতি সকলেরই মধ্যে একই আত্মা বিরাজিত। আমরা সকলেই এক সর্ব্বান্তর্য্যামী বিশ্বপিতা পরমাত্মারই সন্তান। ভালবাসা অথবা প্রেম অর্থে সমগ্র মানবজাতি, সমস্ত জীব ও সমগ্র বিশ্বচরাচরের সহিত আমাদের একাত্মতা উপলব্ধি করাকেই বুঝাইয়া থাকে। সমস্ত মানবকে সমস্ত জীবের সহিত সেই একই আত্মা বলিয়া উপলব্ধি করাই নীতিবাদের ভিত্তি হওয়া উচিত। তাহা হইলে আমরা আর অপরের প্রতি দ্বেষ হিংসা করিতে চাহিব না, কাহারও অনিষ্ট করিতে আমাদের আর প্রবৃত্তি

হইবে না এবং অপরকে বঞ্চিত করিয়া, ও অপরের সর্ব্বনাশ করিয়া নিজের উন্নতি সাধনের দুর্ম্মতি কখনও আমাদের মনে জাগিবে না।

বেদান্তের প্রতিপাদ্য এই তত্ত্ব সম্পূর্ণরূপে বৈজ্ঞানিক ভিত্তিতে স্থাপিত। এই সুমহান তত্ত্ব দেশে বিদেশে ও সমগ্র জগতে প্রচার করা উচিত। এই সত্য সর্ব্বত্র প্রচারিত হইলে শুধু যে জগতের ধর্ম্মসম্প্রদায়গুলির মধ্যে শান্তি, ঐক্য ও সমন্বয় স্থাপিত হইবে এমন নয় পরন্তু প্রকৃত বিজ্ঞানের মধ্যে ভাবের ঐক্যও প্রমাণিত হইবে। সম্প্রদায়ে „সম্প্রদায়ে এই সমন্বয় এবং ধর্ম্মে ও বিজ্ঞানে ভাবের ঐক্য স্থাপিত ও প্রমাণিত হওয়া এই বিংশশতাব্দীতে একান্ত প্রয়োজন। মনীষী অধ্যাপক মোক্ষমূলার ( Max Mueller ) যথার্থই বলিয়াছেন যে, সকল দার্শনিক মতবাদের মধ্যে বেদান্ত অপূর্ব্ব। জিজ্ঞাসু মানব-মনকে ইহা শান্তি ও সান্ত্বনা দান করে। বেদান্তের সুবিশাল আয়তনে সর্ব্ববিধ ধর্ম্মমতেরই যে স্থান আছে শুধু তাহাই নয়, ইহা নিখিল ধর্ম্ম মতকে সম্পূর্ণরূপে নিজস্ব করিয়া ফেলিয়াছে।

# নবম পরিচ্ছেদ

## ধর্ম্মের লক্ষ্য

পৃথিবীতে যে সমস্ত ধর্ম্ম প্রচলিত আছে তাহাদের প্রত্যেকেই ঈশ্বরলাভ করিবার উদ্দেশ্য সাধনার এক একটি পথ মাত্র। কিন্তু সকল ধর্ম্মের শিক্ষার বিভিন্নতা ও বৈচিত্র্যের পশ্চাতে আমরা এই ঐক্য দেখিতে পাই যে, সমাধি অথবা দিব্যজ্ঞান লাভ করাতেই মানুষ সর্ব্বোচ্চ জ্ঞান ও অসীম আনন্দের অধিকারী হয়। ইহা সকল ধর্ম্মেরই অভিমত। ইহুদী খৃষ্টান, মুসলমান, জরথুস্ত্রীয় প্রভৃতি ধর্ম্মাবলম্বীরা মনে করে যে, স্বর্গে যাইয়া সুখভোগ করাই ধর্ম্ম ও জীবনের সর্ব্বোচ্চ আদর্শ। কিন্তু এ বিষয়ে বেদান্তের লক্ষ্য আরও উর্দ্ধে এবং আরও মহত্তর। বেদান্ত প্রতিপন্ন করে যে, স্বর্গে যাইয়া অনন্তকাল সুখভোগ করা কখন সম্ভব হইতে পারে না। কারণ স্বর্গ প্রভৃতি লোকেরও উৎপত্তি ও বিনাশ আছে সুতরাং তাহারা অনন্ত নয়, একমাত্র ব্রহ্মই অনাদি ও অনন্ত [১]। বেদান্তের মতানুসারে স্বর্গ, দেবলোক বা ব্রহ্মলোক প্রভৃতিতে যাওয়া ধর্ম্ম-সাধনার চরম লক্ষ্য নয় পরন্তু বিশ্বব্রহ্মাণ্ডের মূলকারণ পরমতত্ত্বের সাক্ষাৎকার করা এবং সনাতন ধর্ম্মেরও ইহা সর্ব্বশ্রেষ্ঠ শিক্ষা। হিন্দুদের যাহা প্রকৃত ধর্ম্ম তাহাতে কোন গতানুগতিক একঘেয়ে মতবাদ, যুক্তিহীন, অর্থহীন কোন

১। 'আব্রহ্ম ভুবনাল্লোকাঃ পুনরাবর্ত্তিনোঽর্জ্জুন।' —ভগবদ্‌গীতা ৮।১৬

গোঁড়ামী অথবা নির্ব্বিচারে যাহাতে তাহাতে অযথা বিশ্বাস স্থাপন কোন কোন বিশেষ বিষয়ে মানিবার জন্য অঙ্গীকারে বাধ্য হওয়া প্রভৃতি ব্যাপারের স্থান আদৌ নাই। বৃথা আচার-অনুষ্ঠান, পূজা পার্ব্বণ, সঙ্কীর্ণ মতবাদ, বিশ্বাস-বিধি প্রভৃতি ধর্ম্মের বহিরাবরণ মাত্র, এ-সমস্তই ধর্ম্মের অসার ও গৌণভাগ। যে বায়ুর দ্বারা আমরা শ্বাস-প্রশ্বাস গ্রহণ করিয়া জীবন ধারণ করি সেই বায়ুর ন্যায় ধর্ম্ম অবাধ উন্মুক্ত ও সকল প্রকার সঙ্কীর্ণতা ও গণ্ডীর বাহিরে। জাতি, ধর্ম্ম ও বর্ণনির্ব্বিশেষে যে কোন সত্যান্বেষী ব্যক্তিই এই ধর্ম্মকে জানিবার অধিকারী।

সুদূর অতীতে প্রাচীন ভারতের (বৈদিক যুগে) কোন এক ঋষিকে প্রশ্ন করা হইয়াছিল, "বিশ্বের চরমতত্ত্ব কী?" তাহার উত্তরে তিনি বলিয়াছিলেন: "যতো বা ইমানি ভূতানি জায়ন্তে যেন জাতানি জীবন্তি, যৎপ্রযন্ত্যভিসম্বিশন্তি, তদ্বিজিজ্ঞাসস্ব তদ্ব্রহ্মেতি"—অর্থাৎ যাঁহা হইতে এই জীব সকল উদ্ভূত হইয়াছে, যাঁহার মধ্যে যাবতীয় জীব ও জড় পদার্থ অবস্থিত এবং যাঁহাতে তাহারা পরিণামে বিলীন হইবে তাঁহাকেই বিশেষরূপে জানিতে ইচ্ছা কর তিনিই ব্রহ্ম[১]। এই ব্রহ্ম অজ্ঞাত ও অজ্ঞেয়, অনাদি অনন্ত অসীম সত্ত্বা। মানুষের অন্তর নির্ম্মল হইলে যখন তাহার মলিন স্বার্থবাসনা দূরীভূত হয় তখনই এই অসীম সত্ত্বা অথবা পরমাত্মার অস্তিত্ব অনুভব করা যায়। আমাদের অন্তর এখন স্বার্থবাসনায় মলিন হইয়া

১। তৈত্তিরীয়োপনিষৎ ৩।১

আছে এইজন্য আমরা সেই পরমাত্মার অস্তিত্বকে অনুভব করিতে পারি না।

এই পরমাত্মাকে লাভ করিবার জন্য আমাদিগকে বিবেক অর্থাৎ সদসদ্ (নিত্য ও অনিত্য) বিচারশীলতা অভ্যাস করিতে হইবে। চৈতন্যস্বরূপ আত্মা হইতে আমাদের এই স্থূল জড় দেহের উৎপত্তি—আত্মাই দেহকে সৃষ্টি করিয়া থাকেন। যাহারা বিশ্বাস ক'রে যে, দেহের ধ্বংসেই মানুষের কোন অস্তিত্ব থাকে না আমেরিকায় প্রেতবিদ্যা বিশারদদের আন্দোলন (spiritualistic movement) তাহাদের এই দেহসর্ব্বস্বতার মতবাদ ও বিশ্বাসের উপর মৃত্যুশেল নিক্ষেপ করিয়াছে। এই প্রেতবিদ্যাবিশারদদের আন্দোলনের ফলে প্রমাণিত হইয়াছে যে, যেসব নরনারী ইহলোক ত্যাগ করিয়াছে তাহাদের অনেকের আত্মা সুখেই থাকে এবং এমনকি তাহারা আমাদের সহিত কথাবার্ত্তাও কহিতে পারে। খৃষ্টানদের বিশ্বাস যে, যীশুখৃষ্টই জগৎকে সর্ব্বপ্রথম মানবাত্মার অমরত্ব সম্বন্ধে শিক্ষাদান করিয়াছেন। কিন্তু ইহা সত্য নয়! ইতিহাস হইতে প্রমাণ পাওয়া যায় যীশুখৃষ্টের জন্মগ্রহণের প্রায় ছয় শতাব্দী পূর্ব্বে বুদ্ধদেব আত্মার অমরত্ব সম্পর্কে প্রচার করিয়াছিলেন। বুদ্ধদেবের বহুযুগ পূর্ব্বে সর্ব্বপ্রথম বেদেই এই তত্ত্ব শিক্ষা দেওয়া হইয়াছে। যে সমস্ত বিদেশী ও অন্যধর্ম্মাবলম্বী ব্যক্তি আমাদের দর্শনশাস্ত্র ও বেদকে আদৌ বুঝিতে না পারিয়া অজ্ঞতাবশতঃ বলিয়া থাকেন "যদি তুমি ইহাতে (খৃষ্টধর্ম্মে) বিশ্বাস না কর তাহা হইলে অনন্ত নরকে তোমার গতি হইবে!—

তাঁহাদের এই সব অন্যায় উক্তি আমরা মোটেই গ্রাহ্য করি না
আমেরিকায় বিচারশীল বা যুক্তিবাদী লোকেরা এখন আ
বাইবেলে বর্ণিত 'অনন্ত নরকের শাস্তি'-তে বিশ্বাস করেন না
খৃষ্টীয়ান চার্চ্চ অনন্ত নরকভোগের মতবাদ (doctrine c
eternal hell-fire) প্রচার করে বলিয়া পাশ্চাত্যদেশে
প্রকৃত সুবিদ্বান ব্যক্তিরা চার্চ্চের সমস্ত মতবাদই আর অবা
গ্রহণ করে না। তাহাদের মন এখন সংশয়ে আবৃত,
আর সেইজন্যই বেদান্তের দার্শনিক মতের শিক্ষা প্রচ
ভিন্ন তাহাদের সেই সংশয়কেও কখনও দূর করা যাইবে
বেদান্ত বলে, ঈশ্বর কখনও কোনও ব্যক্তিকে তাহার পা
কর্ম্মের জন্য শাস্তি দেন না, কিন্তু খৃষ্টানধর্ম্মে এই প্রক
উন্নত ধর্ম্মাদর্শ শিক্ষাদানের প্রমাণ আদৌ দেখা যায়
আমরা যদি সকলেই ঈশ্বরের সৃষ্ট জীব হইয়া থাকি তাহা হই
আমরা কী করিয়া পাপী হইতে পারি ? এ সম্বন্ধে হয়তো
যাইতে পারে যে, শয়তানের কুপ্রভাবেই এইরূপ হয়। পুন
জিজ্ঞাসা করি শয়তানকে কে সৃষ্টি করিয়াছে ? যে শয়
মানবজাতির নানা অমঙ্গল ও দুর্নীতির প্রাদুর্ভাব ঘটায় তাহা
ঈশ্বর ধ্বংস করেন না কেন ? এই প্রশ্নের সমস্ত উত্তর দিয়া খৃষ্ট
মিশনারীগণ আমাদিগকে আশ্বস্ত করিতে পারে না। বেদ
স্পষ্টই বলিয়াছেন, ঈশ্বর কাহারও পাপের শাস্তি অথবা পুণ্যে
পুরস্কার দেন না। কিন্তু প্রকৃতপক্ষে নিজ নিজ কার্য্যেরদ্বারা
মানুষ আপনার পুণ্যের পুরস্কার ও পাপকর্ম্মের শাস্তি পায়

যমন কোনও লোক যদি আগুনে হাত দেয় তাহা হইলে তাহার হাত পুড়িয়া যাইবে। এখন জিজ্ঞাসা করি,-ভগবান কি ঐ ব্যক্তির হাত পুড়াইয়া দেন ? কিন্তু তাহা সত্য নয়, আগুনের দ্বারা এবং প্রাকৃতিক নিয়মেই ইহা ঘটিয়া থাকে। সেইপ্রকারে কেহ যদি কাহারও কোন বস্তু চুরি করে, মিথ্যা কথা বলে অথবা হত্যা করে তাহা হইলে সে নিজের কুকর্ম্মের প্রতিক্রিয়ার ফলেই শাস্তি ভোগ করিবে। আমাদের পূর্ব্বতন সৎকার্য্য ও সুচিন্তাসমূহের ফলে আমরা সৌভাগ্যের অধিকারী হই এবং যাবতীয় কুকার্য্য ও কুচিন্তার ফলেই আমাদের অশান্তি ও দুর্গতি দেখা দেয়। যদি আমরা সর্ব্বদা সৎ ও পুণ্যকার্য্য করি—নিঃস্বার্থ, দানশীল ও আতিথ্যপরায়ণ হই ; যদি আমাদের অন্তরে প্রেম, মৈত্রী, ও দরিদ্রদের প্রতি দয়া থাকে, যদি আমাদের পবিত্রতা, দাক্ষিণ্য, নৈতিকতা এবং যেসব সদ্‌গুণ অন্তরকে নির্ম্মল করে আমরা তাহার অধিকারী হই তাহা হইলে আমরা নিশ্চিতই ধর্ম্মসাধনার চরম আদর্শে উপনীত হইতে পারিব।

আধ্যাত্মিক উন্নতির বিভিন্ন প্রকার অবস্থার বিষয় বেদান্তে বর্ণিত আছে প্রথম আধ্যাত্মিক শৈশব অবস্থা, দ্বিতীয় যৌবনাবস্থা ও অবশেষে পরিণত অবস্থা। প্রথম অবস্থায় সাধক মনে করে, ঈশ্বর জীব ও জগৎ হইতে একেবারে স্বতন্ত্র ও বিচ্ছিন্ন এবং তিনি বহু দূরে ও উচ্চে আকাশে কোথায় বসিয়া আছেন। ইহুদী, খৃষ্টান, মুসলমান, ও জরথুস্ত্রীয় ( পারসী ) প্রভৃতি মতের উপাসকগণ ধর্ম্মভাবের এই স্তরে অবস্থিত।

দ্বিতীয় অবস্থায় সাধক অনুভব করে ঈশ্বর বিশ্বব্রহ্মাণ্ড হইতে দূ
ও বিচ্ছিন্ন নহেন—তিনি সকলের অন্তরে ও বাহিরে এবং তিা
সর্ব্বব্যাপী ও বিশ্বের সর্ব্বত্র ওতঃপ্রোত। তিনিই এক অদ্ব
অখণ্ড পরিপূর্ণ সত্তা এবং সমস্ত জীব তাঁহারই অংশস্বরূপ
তৃতীয় অবস্থায় আমরা ঈশ্বরকে উপলব্ধি করি এবং বুঝিতে পা
যে, তিনি আমাদের মধ্যেই বিরাজিত এবং স্বরূপতঃ আমাদে
সহিত এক ও অভিন্ন। তিনি সর্ব্বশক্তিমান, বিশ্বের পরিপাল
এবং বিশ্বব্রহ্মাণ্ডের তিনিই একমাত্র চরম মূল সত্তা। যে যো
এই অবস্থাকে উপলব্ধি করিয়াছেন তিনি দেখিতে পান ঈশ্ব
তাঁহার মধ্যেই ব্যাপ্ত, তাঁহারই নিজস্বরূপ এবং তিনি নিজে
বিশ্বচরাচরে সর্ব্বজীবের সহিত একাত্ম ও অবিচ্ছিন্ন।

স্বর্গ প্রভৃতির লোকে যাওয়াকে আমরা ধর্ম্ম-সাধনার চর
লক্ষ্য বলিয়া মনে করি না। আমরা স্বর্গাদি সমস্ত লোকে
অতিক্রম করিয়া আরও উচ্চতর আধ্যাত্মিক অবস্থার স্তরে উঠিয়
অবশেষে পরিপূর্ণ দিব্যজ্ঞান লাভের জন্য চেষ্টা করিয়া থাকি।
দিব্যজ্ঞানের এই অপরূপ অবস্থায় উন্নীত হইলেই আমাদের
সর্ব্ববিধ কামনা পরিপূর্ণ হইয়া যায়। এই নিষ্প্রপঞ্চ অবস্থায়
উপনীত হইলেই স্বার্থবাসনা রূপ সাধকের অন্তরের সমস্ত গ্রন্থি
উন্মোচিত হইয়া যায়, সমস্ত সংশয়ের এখানেই চির অবসান
হয় এবং সমস্ত কর্ম্মফল চিরতরে ক্ষয় হইয়া সাধক মহামুক্তি
লাভ করে [১]।

১। ভিদ্যতে হৃদয়গ্রন্থিশ্ছিদ্যন্তে সর্ব্বসংশয়াঃ।
ক্ষীয়ন্তে চাস্য কর্ম্মাণি তস্মিন্ দৃষ্টে পরাবরে॥' মুণ্ডকোপনিষৎ, ২।২।৮